**বিশ্রম্ভেণ গুরোঃ সেবা** ( ৩ ), যথা তত্রৈব ( ভা ১১।১৭।২৭ )—

৭২। আচার্য্যং মাং বিজানীয়ান্নাবমন্যেত কর্হিচিৎ। ন মর্ত্ত্যবুদ্ধ্যাসূয়েত সর্ব্বদেবময়ো গুরুঃ॥ (৯৯)

**সাধুবর্ত্মানুবর্ত্তনং** ( ৪ ), যথা স্কান্দে—

৭৩। স মৃগ্যঃ শ্রেয়সাং হেতুঃ পন্থাঃ সন্তাপবর্জ্জিতঃ। অনবাপ্তশ্রমং পূর্ব্বে যেন সন্তঃ প্রতস্থিরে॥ (১০০)

ব্রহ্মযামলে চ—

৭৪। শ্রুতি-স্মৃতি-পুরাণাদি-পঞ্চরাত্র-বিধিং বিনা। ঐকান্তিকী হরের্ভক্তিরুৎপাতায়ৈব কল্পতে॥ ইতি। (১০১)

**২৮। ভক্তিরৈকান্তিকীবেয়মবিচারাৎ প্রতীয়তে। বস্তুতস্তু তথা নৈব যদশাস্ত্রীয়তেক্ষ্যতে॥** (১০২)

---

## শ্রীল জীবগোস্বামিপাদ-কৃতা

তচ্চ সাধুবর্ত্ম শ্রুত্যাদিবিধ্যাত্মকমেব ॥ ১০০॥ তততদকরণে দোষমাহ—শ্রুতীতি। শ্রুত্যাদয়োঽপ্যত্র বৈষ্ণবানাং স্বাধিকারপ্রাপ্তাস্তদ্ভাগা এব জ্ঞেয়াঃ। [ ভা ১১।২১।২ ] 'স্বে স্বেঽধিকার' ইত্যুক্তেঃ। শ্রুত্যাদিবিধিং বিনেতি নাস্তিকতয়া তং ন মন্বেত্যর্থঃ। ন ত্বজ্ঞানেন, আলস্যেন বা ত্যক্তে ত্যর্থঃ। [ ভা ১১।২।৩৫ ] 'ধাবন্নিমীল্য বা নেত্রে' ইত্যাদেঃ ঐকান্তিকনিষ্ঠাং প্রাপ্তাপি ॥ ১০১ ॥

নম্বু, তর্হি কথমৈকান্তিকী স্যাৎ, তদ্রূপত্বে চ কথমুৎপাতায় কল্পতে, তত্রাহ ভক্তিরিতি। ইয়ং নাস্তিকতাময়ী বৌদ্ধাদীনাং বুদ্ধদত্তাত্রেয়াদিষু ভক্তির্যদৈকান্তিকীব প্রতীয়তে, তদপ্যবিচারাদেবেত্যর্থঃ। তত্র হেতুঃ যদ্ যস্মাৎ অশাস্ত্রীয়তা শাস্ত্রাবজ্ঞাময়তা তত্রেক্ষ্যতে, শাস্ত্রমত্র বেদস্তদঙ্গাদি। 'শাস্ত্রযোনিত্বাদিতি' ন্যায়াৎ। তদা তত্তদবতারি-

---

## শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

তচ্চ সাধুবর্ত্ম শ্রুত্যাদি-বিধ্যাত্মকমেব ; ততস্তদকরণে দোষমাহ—শ্রুতিস্মৃতীতি ॥ ১০১ ॥

নম্বু শ্রুত্যাদি-বিধ্যভাবে কথমৈকান্তিকী স্যাত্তদ্রূপত্বে চ কথমুৎপাতায় কল্পতে? তত্র শ্লোকাভিপ্রায়ং বিবৃণুতে —ভক্তিরিতি। অশাস্ত্রীয়ত্বাত্তাবৎ সা ভক্তি র্বৈধীরাগানুগারূপা নাস্তি, সন্মার্গানাদরেণ কল্পিতত্বাদুৎপাতায়ৈব কুমার্গ-গামিত্বায়ৈব কল্পত ইতি ভাবঃ ॥ ১০২ ॥

---

## শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

মনুষ্যবুদ্ধ্যা নাবমন্যেত। অনবাপ্তশ্রমং যথা স্যাৎ তথা যেন পথা সন্তঃ প্রতস্থিরে ॥ ৯৭—১০০ ॥

নম্বু সাধুবর্ত্ম শ্রুত্যাদির্বিধ্যাত্মকমেব ততস্তদকরণে দোষমাহ—শ্রুতীতি। শ্রুত্যাদিবিধিং বিনেতি— নাস্তিকতয়া তৎ ন মন্বেত্যর্থঃ। ঐকান্তিকী নিষ্ঠাং প্রাপ্তাপি ॥ ১০১ ॥

---

ভাগবত ধর্ম শিক্ষা করিবে।

৯৯। ( ৩ ) **প্রীতিপূর্ব্বক শ্রীগুরুসেবা**—আচার্য্যকে আমারই স্বরূপ জানিবে, কখনও তাঁহার অবজ্ঞা বা সামান্য-মনুষ্যজ্ঞানে দোষদর্শন করিবে না, যেহেতু শ্রীগুরুদেব—সর্বদেবময়।

১০০। ( ৪ ) **সাধুমার্গে গমন**—পরিশ্রম-ব্যতিরেকে পূর্ব মহাজনগণ যে পন্থার অবলম্বনে ভগবৎপ্রাপ্তি করিয়াছিলেন—সর্বসন্তাপ-বর্জিত মঙ্গল-নিদান সেই পথই অন্বেষণীয়।

১০১-১০২। সেই সাধুমার্গ শ্রুতিপ্রভৃতির অনুমোদিতই, সুতরাং তৎপথে গমন না করিলে দোষ হয়—একথাই বলিতেছেন। বৈষ্ণবদের স্বস্ব- অধিকারে প্রাপ্ত শ্রুতি, স্মৃতি, পুরাণ ও পঞ্চরাত্রপ্রভৃতির অংশবিশেষে উক্ত বিধিকে নাস্তিকবুদ্ধিতে না মানিয়া (অজ্ঞান বা আলস্যে পরিহার করিয়া নহে) যদি কেহ একান্তভাবেও শ্রীহরিভক্তির অনুষ্ঠান

**সদ্ধর্ম্মপৃচ্ছা** ( ৫ ), যথা নারদীয়ে—

৭৫। অচিরাদেব সর্ব্বার্থঃ সিধ্যত্যেষামভীপ্সিতঃ। সদ্ধর্ম্মস্যাববোধায় যেষাং নির্বন্ধিনী মতিঃ॥ (১০৩)

**কৃষ্ণার্থে ভোগাদিত্যাগো** ( ৬ ), যথা পাদ্মে—

৭৬। হরিমুদ্দিশ্য ভোগ্যানি কালে ত্যক্তবতস্তব। বিষ্ণুলোকস্থিতা সম্পদলোলা সা প্রতীক্ষতে॥ (১০৪)

**দ্বারকাদিনিবাসো** ( ৭ ), যথা স্কান্দে—

৭৭। সংবৎসরং বা ষণ্মাসান্ মাসং মাসার্দ্ধমেব বা। দ্বারকাবাসিনঃ সর্বে নরা নার্য্যশ্চতুর্ভুজাঃ॥ (১০৫)

আদি-পদেন **পুরুষোত্তমবাসশ্চ**, যথা ব্রাহ্মে —

৭৮। অহো ক্ষেত্রস্য মাহাত্ম্যং সমন্তাদ্দশযোজনম্। দিবিষ্ঠা যত্র পশ্যন্তি সর্ব্বানেব চতুর্ভুজান্॥ (১০৬)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

ভগবদাজ্ঞারূপানাদিসৎ-পরম্পরাপ্রাপ্তবেদবেদাঙ্গাবজ্ঞায়াং সত্যাং কথমৈকান্তিকী সা স্যাদিতি ভণ্যতাং। কিঞ্চ যেনৈব বেদাদি-প্রামাণ্যেন বুদ্ধাদীনামবতারত্বং গম্যতে, তেনৈব বুদ্ধস্যাসুরমোহনার্থং পাষণ্ডশাস্ত্রপ্রপঞ্চয়িতৃত্বঞ্চ শ্রূয়তে, বিষ্ণু-ধর্ম্মাদৌ ত্রিযুগনামব্যাখ্যানে। তত্র তু শ্রীভগবদাবেশমাত্রত্বঞ্চোপাখ্যায়তে, তস্মাৎ তদাজ্ঞাপি ন প্রমাণীকর্ত্তব্যেতি॥১০২॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

হরিমুদ্দিশ্যেতি ; ত্যক্তবত ইতি শেষে ষষ্ঠী,—'ভজে শম্ভোশ্চরণয়োঃ' ইতিবৎ॥ ১০৪॥

মনোঽশুদ্ধ্যাদিনা সম্বৎসরাদিক্রমঃ॥ ১০৫॥

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

নমু তর্হি কথমৈকান্তিকী স্যাত্তদ্রূপত্বে চ কথমুৎপাতায় কল্পেত—তত্রাহ ভক্তিরিতি। ইয়ং নাস্তিকতাময়ী বৌদ্ধাদিপাষণ্ডানাং বুদ্ধাদ্যবতরেষু, এবমাধুনিকমতানুবর্ত্তিনাং শ্রীকৃষ্ণে ভক্তির্যদৈকান্তিকীব প্রতীয়তে, তদবিচারা-দেবেত্যর্থঃ। তত্র হেতুঃ—যদ্ যস্মাৎ অশাস্ত্রীয়তা শাস্ত্রাবজ্ঞাময়তা তত্রেক্ষ্যতে॥ ১০২॥ ত্যক্তেতি—ত্যক্তবস্তং ত্বামিত্যর্থঃ॥ ১০৪॥

---

করে, তথাপি তাহাতে উৎপাতই লাভ হয়।

১০২। এস্থলে **আশঙ্কা**—শ্রুত্যাদি বিধির অভাবে কিরূপে একান্তী হওয়া যায়? আর একান্তী হইলেই বা উৎপাত হইবে কেন? **উত্তর**—বৌদ্ধাদির নাস্তিকতাময়ী বুদ্ধ দত্তাত্রেয়াদিতে **ঐকান্তিকী ভক্তির** ন্যায় যাহা প্রতীয়-মান হয়, তাহা কিন্তু বাস্তব ভক্তি নহে, যেহেতু ঐ ভক্তি অবিচার-প্রসূতই জানিবে। তাহারও কারণ বলিতেছেন—ঐ ভজনে বেদ-বেদাঙ্গাদি শাস্ত্রের প্রতি অবজ্ঞাময়তাই দেখা যাইতেছে। অশাস্ত্রীয় বলিয়া ঐ ভক্তি বৈধী বা রাগানুগ ত নহেই, পরন্তু সন্মার্গের অনাদরে কল্পিত হওয়ায় তাহাতে কুমার্গে গমনই অবশ্যম্ভাবী।

১০৩। ( ৫ ) **সদ্ধর্ম্মজিজ্ঞাসা**—সদ্ধর্ম জানিবার জন্য যাঁহদের মতি অতিশয় আগ্রহশীলা হইয়াছে, অচিরকাল মধ্যেই তাঁহাদের অভীষ্ট সর্বার্থ সিদ্ধ হইয়া থাকে।

১০৪। ( ৬ ) **কৃষ্ণার্থে ভোগত্যাগ**—কালে কালে হরির উদ্দেশ্যে তুমি ভোগাদিত্যাগ করিয়াছ—তোমাকে বরণ করিবার জন্য বিষ্ণুলোকস্থিতা অচঞ্চলা সম্পদ্‌ও প্রতীক্ষা করিতেছে।

১০৫। ( ৭ ) **দ্বারকাদি নিবাস**—এক বৎসর, ছয় মাস, একমাস বা পনর দিনও দ্বারকাধামে বাস করিলে নরনারী চতুর্ভুজ হইয়া থাকে।

**গঙ্গাদিবাসো**, যথা প্রথমে ( ১।১৯।৬ )—

৭৯। যা বৈ লসচ্ছ্রীতুলসীবিমিশ্র,-কৃষ্ণাঙ্ঘ্রিরেণ্বভ্যধিকাম্বুনেত্রী।
পুনাতি সেশানুভয়ত্র লোকান্, কস্তাং ন সেবেত মরিষ্যমাণঃ? (১০৭)

**যাবদর্থানুবর্ত্তিতা** ( ৮ ), যথা নারদীয়ে—

৮০। যাবতা স্যাৎ স্বনির্ব্বাহঃ স্বীকুর্য্যাত্তাবদর্থবিৎ। আধিক্যে ন্যূনতায়াঞ্চ চ্যবতে পরমার্থতঃ॥ (১০৮)

**হরিবাসরসম্মানো** ( ৯ ), যথা ব্রহ্মবৈবর্ত্তে—

৮১। সর্ব্বপাপপ্রশমনং পুণ্যমাত্যন্তিকং তথা। গোবিন্দস্মারণং নৃণামেকাদশ্যামুপোষণম্॥ (১০৯)

**ধাত্র্যশ্বত্থাদিগৌরবং** ( ১০ ), যথা স্কান্দে—

৮২। অশ্বত্থ-তুলসী-ধাত্রী-গো-ভূমিসুর-বৈষ্ণবাঃ। পূজিতাঃ প্রণতাঃ ধ্যাতাঃ ক্ষপয়ন্তি নৃণামঘম্॥ (১১০)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

ত্যক্তেতি ত্যক্তবন্তং ত্যামিত্যর্থঃ॥ ১০৪॥ স্বনির্ব্বাহ ইতি। স্বস্বভক্তিনির্বাহ ইত্যর্থঃ॥ ১০৮॥

অশ্বত্থস্য তদ্বিভূতিরূপত্বাৎ পূজ্যত্বং। ভূমিসুরা ব্রাহ্মণাঃ। গোব্রাহ্মণয়োর্হিতাবতারত্বাদ্ভগবতো ভাগবতৈরেতাবপি পূজ্যাবিতি ভাবঃ। সর্বেষামেষাং তুলসীবৈষ্ণবসাহিত্যোক্তির্বিচিকিৎসা-নিরসনায়। তত্র গবাং পূজা তু শ্রীগোপালোপাসকানাং পরমাভীষ্টপ্রদা—যথা শ্রীগৌতমীয়ে; "গবাং কণ্ডূয়নং কুর্য্যাদ্ গোগ্রাসং গোপ্রদক্ষিণম্। গোষু নিত্যং প্রসন্নাসু গোপালোঽপি প্রসীদতি" ইতি॥ ১১০॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

যাবতেতি; স্বনির্বাহো দেহাদেরাবশ্যকনির্বাহঃ। স্বভক্তি-নির্বাহ ইতি ব্যাখ্যা তদর্থেঽখিলচেষ্টিতেঽপ্ত্যর্থবেৎ॥১০৮॥

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

যা গঙ্গা উভয়ত্র অস্মিন্ লোকে পরত্র চ ঈশ-সহিতান্ লোকান্ পুনাতি। কথম্ভূতা লসন্তী যা শ্রীযুক্তা তুলসী তয়া বিমিশ্রো যঃ কৃষ্ণাঙ্ঘ্রিরেণুস্তেনৈবাভ্যধিকং সর্বতোঽপি শ্রেষ্ঠং যদম্বু তস্য নেত্রী প্রাপয়িত্রী॥ ১০৭॥ স্বনির্বাহ ইতি স্বস্য ভক্তিনির্বাহ ইত্যর্থঃ॥ ১০৮॥

অশ্বত্থস্য তদ্বিভূতিরূপত্বাৎ পূজ্যত্বম্। ভূমিসুরা ব্রাহ্মণাঃ। ভগবতো গোব্রাহ্মণয়োর্হিতাবতারত্বাদ্ ভাগবতৈরেতাবপি পূজ্যাবিতি ভাবঃ। সর্বেষাং তুলসীবৈষ্ণব-সাহিত্যোক্তির্বিচিকিৎসা-নিরসনায়, অত্র গবাং পূজা তু গোপালোপাসকানাং পরমাভীষ্টপ্রদা—যথা গৌতমীয়ে, "গবাং কণ্ডূয়নং কুর্য্যাদ্ গোগ্রাসং গোপ্রদক্ষিণম্। গোষু নিত্যং প্রসন্নাসু গোপালোঽপি প্রসীদতী"তি॥ ১১০॥

---

১০৬। **পুরুষোত্তমবাস**—অহো! ক্ষেত্রের কি মাহাত্ম্য!! দশযোজন ব্যাপিয়া অবস্থিত তত্রত্য সকল প্রাণিকেই দেবগণ চতুর্ভুজরূপেই দেখিয়া থাকেন।

১০৭। **গঙ্গাদিবাস**—মনোরম-সৌন্দর্য্যযুক্ত-তুলসীমিশ্র কৃষ্ণচরণরেণুর সহিত সর্বথা শ্রেষ্ঠ চরণজল-দানকারিণী যে গঙ্গা ইহলোকে ও পরলোকে ঈশ্বর সহিত সকললোককেই পবিত্র করেন—মরণোন্মুখ কোন্ জীব তাঁহার সেবা করিবে না?

১০৮। ( ৮ ) **যাবৎনির্বাহ-প্রতিগ্রহ**—[ জী, বি ] যাহাদ্বারা নিজের ভক্তিনির্বাহ হয়, প্রয়োজনবেত্তা তাবন্মাত্রই স্বীকার করিবে। ( মু—'স্বনির্বাহ' অর্থে দেহাদির আবশ্যক কৃত্য-নির্ব্বাহই বোধ্য ), ন্যূন বা অধিক

অথ **শ্রীকৃষ্ণবিমুখজন-সঙ্গত্যাগো** ( ১১ ), যথা কাত্যায়নসংহিতায়াম্—

৮৩। বরং হুতবহজ্বালা-পঞ্জরান্তর্ব্যবস্থিতিঃ। ন শৌরিচিন্তা-বিমুখজন-সংবাসবৈশসম্ ॥ (১১১)

বিষ্ণুরহস্যে চ—

৮৪। আলিঙ্গনং বরং মন্যে ব্যাল-ব্যাঘ্র-জলৌকসাম্। ন সঙ্গঃ শল্যযুক্তানাং নানা-দেবৈকসেবিনাম্ ॥ (১১২)

**শিষ্যাদ্যননুবন্ধিত্বাদি-ত্রয়ং** ( ১২, ১৩, ১৪ ), যথা সপ্তমে ( ৭।১৩।৮ )—

৮৫। ন শিষ্যাননুবধ্নীত গ্রন্থান্নৈবাভ্যসেদ্বহূন্। ন ব্যাখ্যামুপযুঞ্জীত নারম্ভানারভেৎ কচিৎ ॥ (১১৩)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

বৈশসং বিপত্তিঃ। শল্যমত্র তত্তদ্দেবতান্তরসেবা-বাসনা ॥ ১১১-১২ ॥

শিষ্যান্নৈবানুবধ্নীয়াদিত্যাদিকো যদ্যপি সন্ন্যাসিধর্মস্তথাপি নিবৃত্তানামপ্যন্যেষাং ভক্তানামুপযুজ্যত ইতি ভাবঃ। এতচ্চানধিকারিশিষ্যাদ্যপেক্ষয়া। শ্রীনারদাদৌ তচ্ছ্রবণাৎ, তত্তৎসম্প্রদায়-নাশপ্রসঙ্গাচ্চ; অন্যথা জ্ঞানশাঠ্যাপত্তেঃ। অতএব নানুবধ্নীয়াদিতি স্বস্বসম্প্রদায়বৃদ্ধ্যর্থমনধিকারিণোঽপি ন সংগৃহ্নীয়াদিত্যর্থঃ। বহূনিতি ভগবদ্বহির্মুখানন্যাংস্ত্বিত্যর্থঃ। আরম্ভানিত্যপি চ তদ্বৎ ॥ ১১৩ ॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামীপাদ-কৃতা

বরমিতি; বৈশসং বিপত্তিঃ ॥ ১১১ ॥ শল্যমত্র তত্তদ্দেবসেবা-বাসনা ॥ ১১২ ॥

শিষ্যানিতি; নানুবধ্নীয়ান্নানুসরেৎ—তদনুসরণে লাভ-প্রতিষ্ঠাদিনা সাধকস্য সাধনশৈথিল্যপ্রাপ্তেঃ, শিষ্যকরণস্য জাতরতীনামেব বিহিতত্বাচ্চ। গ্রন্থান্নৈবাভ্যসেদ্ বহূনিতি কলানামুপলক্ষণং, ন ব্যাখ্যামুপযুঞ্জীতেতি বাদস্যোপলক্ষণম্ ॥ ১১৩ ॥

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

বৈশসং বিপত্তিঃ ॥ ১১১ ॥ শল্যমত্র তত্তদ্দেবানাং সেবাবাসনাঃ ॥ ১১২ ॥

শিষ্যান্নৈবানুবধ্নীয়াদিত্যাদিকো যদ্যপি সন্ন্যাসিধর্মস্তথাপি নিবৃত্তানামপি ভক্তানামুপযুজ্যত ইতি ভাবঃ। এতচ্চানধিকারিশিষ্যাদ্যপেক্ষয়া শ্রীনারদাদৌ শিষ্যকরণশ্রবণাৎ, তত্তৎসম্প্রদায়নাশ-প্রসঙ্গাচ্চ। অন্যথা জ্ঞানশাঠ্যাপত্তেঃ। অতএব নানুবধ্নীয়াদিতি—স্বসংপ্রদায়বৃদ্ধ্যর্থমনধিকারিণোঽপি ন গৃহ্নীয়াদিত্যর্থঃ। বহূনিতি ভগবদ্‌বহির্মুখানন্যাংস্ত্বিত্যর্থঃ। আরম্ভানিত্যপি তদ্বৎ ॥ ১১৩ ॥

---

স্বীকার করিলে পরমার্থ হইতে চ্যুতি হয়।

১০৯। ( ৯ ) **হরিবাসর-সম্মান**—একাদশীর উপবাস করিলে মানবের সর্বপাপনাশ, আত্যন্তিক পুণ্যলাভ ও শ্রীগোবিন্দস্মরণ হয়।

১১০। ( ১০ ) **ধাত্র্যশ্বত্থাদি-গৌরব**—অশ্বত্থ, তুলসী, আমলকী, গো, ব্রাহ্মণ ও বৈষ্ণব—ইঁহারা পূজিত, প্রণত ও ধ্যাত হইলে মানবের পাপনাশ করেন।

১১১-১১২। ( ১১ ) **শ্রীকৃষ্ণবিমুখজনের সঙ্গত্যাগ**—বরং অগ্নিজ্বালাময় পঞ্জরেও অবস্থান করা ভাল, তথাপি শ্রীকৃষ্ণচিন্তা-বিমুখজনের সহিত সহবাসরূপ বিপত্তি যেন না হয়! ( ১১২ ) বরং সর্প-ব্যাঘ্র-মকরাদি হিংস্র জীবের আলিঙ্গনও গ্রাহ্য, কিন্তু বিবিধ-দেবৈকসেবী অতএব তত্তদ্দেবসেবাবাসনারূপ শল্যযুক্ত ব্যক্তির সঙ্গ বাঞ্ছনীয় নহে।

১১৩। ( ১২-১৪ ) **শিষ্যাদ্যনুবন্ধত্যাগ**—স্বসংপ্রদায়-বৃদ্ধির উদ্দেশ্যে অনধিকারী শিষ্যকেও সংগ্রহ করিবে না।

**ব্যবহারেঽপ্যকার্পণ্যং** ( ১৫ ), যথা পাদ্মে—

৮৬। অলব্ধে বা বিনষ্টে বা ভক্ষ্যাচ্ছাদনসাধনে। অবিক্লবমতির্ভূত্বা হরিমেব ধিয়া স্মরেৎ ॥ (১১৪)

**শোকাদ্যবশবর্ত্তিতা** ( ১৬ ), যথা তত্রৈব—

৮৭। শোকামর্ষাদিভির্ভাবৈরাক্রান্তং যস্য মানসম্। কথং তত্র মুকুন্দস্য স্ফূর্ত্তিসম্ভাবনা ভবেৎ ? (১১৫)

**অন্যদেবানবজ্ঞা** ( ১৭ ), যথা তত্রৈব—

৮৮। হরিরেব সদারাধ্যঃ সর্ব্বদেবেশ্বরেশ্বরঃ। ইতরে ব্রহ্মরুদ্রাদ্যা নাবজ্ঞেয়াঃ কদাচন ॥ (১১৬)

**ভূতানুদ্বেগদায়িতা** ( ১৮ ), যথা মহাভারতে—

৮৯। পিতেব পুত্রং করুণো নোদ্বেজয়তি যো জনম্। বিশুদ্ধস্য হৃষীকেশস্তূর্ণং তস্য প্রসীদতি ॥ (১১৭)

**সেবা-নামাপরাধানাং বর্জ্জনং** ( ১৯ ), যথা বারাহে—

৯০। মমার্চ্চনাপরাধা যে কীর্ত্ত্যন্তে বসুধে ! ময়া। বৈষ্ণবেন সদা তে তু বর্জ্জনীয়াঃ প্রযত্নতঃ ॥ (১১৮)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

অলব্ধ ইতি। স্মরণাদিপরাণামেবেয়ং রীতিঃ। সেবাদিপরৈস্তু যথালাভমেব সেবা কার্য্যা। ন তু বাহুল্যাতিশয়েন ( নাতি ) কার্পণ্যং কার্য্যমিতি জ্ঞেয়ম্ ॥ ১১৪-১১৫ ॥

সেবানামাপরাধানাং বর্জ্জনমিত্যাদি। বারাহে পাদ্মে চ যথাক্রমং যোজ্যং। তত্র সেবাপরাধা আগমানুসারেণ গণ্যন্তে। যানৈর্বা পাদুকৈর্বাপি গমনং ভগবদ্গৃহে। দেবোৎসবাদ্যসেবা চ অপ্রণামস্তদগ্রতঃ। উচ্ছিষ্টে বাপ্যশৌচে বা ভগবদ্বন্দনাদিকম্। একহস্তপ্রণামশ্চ তৎপুরস্তাৎ প্রদক্ষিণম্। পাদপ্রসারণঞ্চাগ্রে তথা পর্য্যঙ্ক-বন্ধনম্। শয়নং ভক্ষণঞ্চাপি মিথ্যাভাষণমেব চ। উচ্চৈর্ভাষা মিথো জল্পো রোদনানি চ বিগ্রহঃ। নিগ্রহানুগ্রহৌ চৈব নৃষু চ ক্রূরভাষণম্।

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

সেবানামাপরাধ-বর্জ্জনং যথা বারাহে পাদ্মে ইতি যথাক্রমং যোজ্যম্। নামাপরাধত্বং সাধনসম্পত্ত্যাং সত্যামপি প্রেমোদয়ে বিঘ্নকারিত্বং, ( সাধনসম্পত্ত্যাম্ ) অসত্যান্তু সুচিরকালং মহারৌরবাদিপ্রাপকত্বং, কদাচিচ্ছুভ-কর্ম্মণি সত্যপি

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

**অলব্ধ** ইতি স্মরণাদিপরাণামেবেয়ং রীতিঃ। সেবাপরৈস্তু যথালাভমেব সেবা কার্য্যা, ন তু বাহুল্যাতিশয়েন কার্পণ্যং কার্য্যমিতি জ্ঞেয়ম্ ॥ ১১৪ ॥

সেবানামাপরাধ-বর্জনমিত্যাদি যথা—বারাহে পাদ্মে চ যথাক্রমং যোজ্যং। তত্র সেবাপরাধা আগমানুসারেণ গণ্যন্তে। যানৈর্বা পাদুকৈর্বাপি গমনং ভগবদ্গৃহে। দেবোৎসবাদ্যসেবা চ অপ্রণামস্তদগ্রতঃ ॥ উচ্ছিষ্টে বাপ্যশৌচে বা

---

শিষ্যকরণে আসক্তিত্যাগ প্রভৃতি সন্ন্যাসধর্ম হইলেও নিবৃত্তিমার্গের ভক্তগণেও প্রযোজ্য হইতে পারে। শ্রীনারদাদি শিষ্য করিয়াছেন এবং আদৌ শিষ্য না করিলেও সংপ্রদায়-লোপ এবং জ্ঞানশাঠ্য হইতে পারে, অতএব জাতরতি সাধুগণই শিষ্য করিবেন, সুতরাং অনধিকারী বহুশিষ্য-করণই নিষিদ্ধ হইল। তদ্রূপ ভগবদ্বহির্মুখ অন্যান্য বহু ( মু—কলা ) শাস্ত্রাভ্যাস বর্জন করিবে। বাদানুবাদ করিবার জন্য বহু ব্যাখ্যানও ত্যাজ্য, ভগবদ্বিমুখতাপাদক অন্য কোন কার্য্যও আরম্ভ করিবে না।

১১৪। ( ১৫ ) **ব্যবহারে অকার্পণ্য**—গ্রাসাচ্ছাদন-বিষয়ের অলাভে বা বিনাশেও অব্যাকুলচিত্তে সদাকাল মনে মনে হরিরই স্মরণ করিবে। স্মরণমার্গেই এই রীতি, সেবাপরায়ণগণ যথালাভে সেবা করিবেন, কিন্তু বহুপ্রকারে

পাদ্মে চ—৯১। সর্বাপরাধকৃদপি মুচ্যতে হরিসংশ্রয়ঃ। হরেরপ্যপরাধান্ যঃ কুর্য্যাদ্ দ্বিপাদপাংশুলঃ॥ (১১৯)

৯২। নামাশ্রয়ঃ কদাচিৎ স্যাত্তরত্যেব স নামতঃ। নাম্নো হি সর্বসুহৃদো হ্যপরাধাৎ পতত্যধঃ॥ (১২০)

---

**শ্রীল-জীবগোস্বামিপাদকৃতা**

কম্বলাবরণঞ্চৈব পরনিন্দা পরস্তুতিঃ। অশ্লীলভাষণঞ্চৈব অধোবায়ুবিমোক্ষণম্। শক্তৌ গৌণোপচারশ্চ অনিবেদিত-ভক্ষণম্। তত্তৎকালোদ্ভবানাঞ্চ ফলাদীনামনর্পণম্। বিনিযুক্তাবশিষ্টস্য প্রদানং ব্যঞ্জনাদিকে। পৃষ্ঠীকৃত্যাসনঞ্চৈব পরেষামভিবাদনম্। গুরৌ মৌনং নিজস্তোত্রং, দেবতানিন্দনং তথা। অপরাধাস্তথা বিষ্ণোর্দ্বাত্রিংশৎ পরিকীর্ত্তিতাঃ। বারাহে চ যেহ-ন্যেঽপরাধাস্তে সঙ্ক্ষিপ্য লিখ্যন্তে। রাজান্নভোজনং, ধ্বান্তাগারে হরেঃ স্পর্শঃ। বিধিং বিনা হর্য্যুপসর্পণং। বাদ্যং বিনা তদ্দ্বারোদ্ঘাটনং। কুক্কুরদৃষ্টভক্ষ্যসংগ্রহঃ। অর্চ্চনে মৌনভঙ্গঃ। পূজাকালে বিড়ুৎসর্গায় সর্পণং। গন্ধমাল্যাদিক-মদত্ত্বা ধূপনং। অনর্হপুষ্পেণ পূজনং। তথা—"অকৃত্বা দন্তকাষ্ঠঞ্চ কৃত্বা নিধুবনং তথা। স্পৃষ্ট্বা রজস্বলাং দীপং তথা মৃতকমেব চ। রক্তং নীলমধৌতঞ্চ পারক্যং মলিনং পটম্। পরিধায় মৃতং দৃষ্ট্বা বিমুচ্যাপানমারুতম্। ক্রোধং কৃত্বা

---

**শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা**

ভগবত্ত্যন্মুখতা-প্রতিবন্ধকত্বম। তত্র সেবাপরাধা আগমানুসারেণ গণ্যন্তে—"যানৈর্বা পাদুকৈর্বাপি গমনং ভগবদ্গৃহে। দেবোৎসবাদ্যসেবা চ অপ্রণামস্তদগ্রতঃ॥ উচ্ছিষ্টে বাপ্যশৌচে বা ভগবদ্ বন্দনাদিকম্। একহস্তপ্রণামশ্চ তৎপুরস্তাৎ প্রদক্ষিণম্॥ পাদপ্রসারণঞ্চাগ্রে তথা পর্য্যঙ্কবন্ধনম্। শয়নং ভক্ষণঞ্চাপি মিথ্যাভাষণমেব চ॥ উচ্চৈর্ভাষা মিথো জল্পো রোদনানি চ বিগ্রহঃ। নিগ্রহানুগ্রহৌ চৈব নৃষু চ ক্রূরভাষণম্॥ কম্বলাবরণঞ্চৈব পরনিন্দা পরস্তুতিঃ। অশ্লীল-ভাষণঞ্চৈব অধোবায়ুবিমোক্ষণম্॥ শক্তৌ গৌণোপচারশ্চ হ্যনিবেদিত-ভক্ষণম্। তত্তৎকালোদ্ভবানাঞ্চ ফলাদীনামনর্পণম্॥ বিনিযুক্তাবশিষ্টস্য প্রদানং ব্যঞ্জনাদিকে। পৃষ্ঠীকৃত্যাসনঞ্চৈব পরেষামভিবাদনম্। গুরৌ মৌনং নিজস্তোত্রং দেবতানিন্দনং

---

**শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা**

ভগবদ্বন্দনাদিকম্। একহস্তপ্রণামশ্চ তৎপুরস্তাৎ প্রদক্ষিণম্। পাদপ্রসারণঞ্চাগ্রে তথা পর্য্যঙ্কবন্ধনম্। [পর্য্যঙ্কবন্ধনমিতি-বস্ত্রাদিনা সঙ্কুচিতচরণদ্বয়-সহিত মধ্যদেশবন্ধনম্ (ক, খ)] শয়নং ভক্ষণঞ্চৈব মিথ্যাভাষণমেব চ। উচ্চৈর্ভাষা মিথো জল্পো রোদনাদি চ বিগ্রহঃ। নিগ্রহানুগ্রহৌ চৈব নৃষু চ ক্রূরভাষণম্। কম্বলাবরণঞ্চৈব পরনিন্দা পরস্তুতিঃ॥ অশ্লীল-ভাষণঞ্চৈব হ্যধোবায়ু-বিমোক্ষণম্। শক্তৌ গৌণোপচারশ্চ হ্যনিবেদিতভক্ষণম্। তত্তৎকালোদ্ভবানাঞ্চ ফলাদীনামনর্পণম্। বিনিযুক্তাবশিষ্টস্য প্রদানং ব্যঞ্জনাদিনঃ। পৃষ্ঠীকৃত্যাসনঞ্চৈব পরেষামভিবাদনম্। গুরৌ মৌনং নিজস্তোত্রং দেবতা-নিন্দনন্তথা। অপরাধাস্তথা বিষ্ণোর্দ্বাত্রিংশৎ পরিকীর্ত্তিতাঃ॥ বারাহে চ—যে ত্বন্যেঽপরাধাস্তেঽপি সংক্ষিপ্য লিখ্যন্তে। রাজান্নভক্ষণং। ধ্বান্তাগারে হরেঃ স্পর্শঃ। বিধিং বিনা হর্য্যুপসর্পণম্। বাদ্যং বিনা দ্বারোদ্ঘাটনম্। কুক্কুরদৃষ্টভক্ষ্যসংগ্রহঃ,

---

যাচ্ঞাদি করিয়া স্বদৈন্যপ্রকাশ করিবে না।

১১৫। (১৬) **শোকাদির অবশ্যতা**—যে চিত্ত শোক-ক্রোধাদিতে অভিভূত হয়, তাহাতে কি প্রকারে শ্রীমুকুন্দের স্ফূর্ত্তি-সম্ভাবনা থাকে?

১১৬। (১৭) **অন্যদেবানবজ্ঞা**—সর্বদেবেশ্বরেশ্বর শ্রীহরিই সদা আরাধ্য, ব্রহ্ম রুদ্রাদি অন্য দেবতাকে কখনও অবজ্ঞা করিবে না।

১১৭। (১৮) **প্রাণিমাত্রে উদ্বেগদান-শূন্যতা**—পিতা যেমন পুত্রকে উদ্বেগ দেন না, তদ্রূপ যিনি করুণা-বশতঃ প্রাণিমাত্রাকেই উদ্বেগ দেন না—সেই বিশুদ্ধ ভক্তকে শ্রীহরি শীঘ্রই প্রসাদ করেন।

**তন্নিন্দাদ্যসহিষ্ণুতা** ( ২০ ), যথা শ্রীদশমে ( ১০।৭৪।৪০ )—

৯৩। নিন্দাং ভগবতঃ শৃণ্বংস্তৎপরস্য জনস্য বা। ততো নাপৈতি যঃ সোঽপি যাত্যধঃ সুকৃতাচ্চ্যুতঃ ॥ (১২১)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

শ্মশানঞ্চ গত্বা ভুক্তাপ্যজীর্ণযুক্। ভুক্ত্বা কুসুম্ভং পিণ্যাকং তৈলাভ্যঙ্গং বিধায় চ। হরেঃ স্পর্শো হরেঃ কর্মকরণং পাতকাবহম্।" তথা তত্রৈবান্যত্র—ভগবচ্ছাস্ত্রানাদরেণ তৎপ্রতিপত্তিঃ। অন্যশাস্ত্রপ্রবর্ত্তনং। তদগ্রতস্তাম্বূলচর্ব্বণম্। এরণ্ড-পত্রস্থপুষ্পৈরর্চ্চনম্। আসুরকালে পূজনম্; পীঠে ভূমৌ বোপবিশ্য পূজনম্। স্নপনকালে বামহস্তেন তৎস্পর্শঃ। পর্য্যুষিতৈর্যাচিতৈর্ব্বা পুষ্পৈরর্চ্চনং, পূজায়াং নিষ্ঠীবনং, তস্যাং স্বগর্ব্বপ্রতিপাদনম্। তির্য্যক্ পুণ্ড্রধৃতিঃ। অপ্রক্ষালিতপাদত্বেঽপি তন্মন্দিরে প্রবেশঃ। অবৈষ্ণবপক্বনিবেদনম্। অবৈষ্ণবদৃষ্টৌ পূজনম্। বিঘ্নেশমপূজয়িত্বা কপালিনং দৃষ্ট্বা বা পূজনম্। নখাম্ভসা স্নপনম্। ঘর্ম্মাম্বুলিপ্তত্বেঽপি পূজনমিত্যাদয়ঃ। অন্যত্র 'নির্ম্মাল্যলঙ্ঘনং ভগবচ্ছপথাদয়োঽন্যে চ বহবঃ' ইতি। অথ নামাপরাধাঃ পাদ্মোক্তাঃ—সতাং নিন্দা। শ্রীবিষ্ণোঃ সকাশাৎ শিবস্য নামাদেঃ স্বাতন্ত্র্যমননম্। গুর্ব্ববজ্ঞা। শ্রুতি-

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

তথা। অপরাধাস্তথা বিষ্ণোর্দ্বাত্রিংশৎ পরিকীর্ত্তিতাঃ॥" বারাহে চ—"যেঽন্যেঽপরাধাস্তে সংক্ষিপ্য লিখ্যন্তে—রাজান্ন-ভক্ষণম্, ধ্বান্তাগারে হরেঃ স্পর্শঃ, বিধিং বিনা হর্য্যুপসর্পণম্, বাদ্যং বিনা তদ্দ্বারোদ্ঘাটনম্, কুক্কুরদৃষ্টভক্ষ্যসংগ্রহঃ, অর্চনে মৌনভঙ্গঃ, পূজাকালে বিড়ুৎসর্গায় সর্পণম্, গন্ধমাল্যাদিকমদত্ত্বা ধূপনম্, অনর্হপুষ্পেণ পূজনম্।' তথা—অকৃত্বা দন্তকাষ্ঠঞ্চ কৃত্বা নিধুবনন্তথা। স্পৃষ্ট্বা রজস্বলাং দীপং তথা মৃতকমেব চ॥ রক্তং নীলমধৌতঞ্চ পারক্যং মলিনং পটম্। পরিধায় মৃতং দৃষ্ট্বা বিমুচ্যাপানমারুতম্॥ ক্রোধং কৃত্বা শ্মশানঞ্চ গত্বা ভুক্ত্বাপ্যজীর্ণযুক্। ভুক্ত্বা কুসুম্ভং পিণ্যাকং তৈলাভ্যঙ্গং বিধায় চ। হরেঃ স্পর্শো হরেঃ কর্মকরণং পাতকাবহম্॥" তথা তত্রৈবান্যত্র—'ভগবচ্ছাস্ত্রানাদরেণ তৎপ্রবৃত্তিঃ, অন্যশাস্ত্রপ্রবর্ত্তনম্, তদগ্রতস্তাম্বূলচর্বণম্॥ এরণ্ড-পত্রস্থপুষ্পৈরর্চনম্, পূজায়াং নিষ্ঠীবনম্, তস্যাং স্বগর্বপ্রতিপাদনম্, তির্য্যক্পুণ্ড্রধৃতিঃ, অপ্রক্ষালিতপাদত্বেঽপি তন্মন্দিরপ্রবেশঃ, অবৈষ্ণব-পক্বনিবেদনম্, অবৈষ্ণবদৃষ্টৌ পূজনম্, বিঘ্নেশমপূজয়িত্বা কাপালিনং দৃষ্ট্বা বা পূজনম্। নখাম্ভসা স্নপনম্, ঘর্মাম্বুলিপ্তত্বে পূজনমিত্যাদয়ঃ।' অন্যত্র 'নির্মাল্য-লঙ্ঘনম্, ভগবচ্ছপথাদয়োঽন্যে চ বহবঃ' ইতি।

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

অর্চনে মৌনভঙ্গঃ। পূজাকালে বিড়ুৎসর্গায় সর্পণম্। গন্ধমাল্যাদিকমদত্ত্বা ধূপদানম্। অনর্হ-পুষ্পেণ পূজনম্। তথা অকৃত্বা দন্তকাষ্ঠঞ্চ কৃত্বা নিধুবনং তথা। স্পৃষ্ট্বা রজস্বলাং দীপং তথা মৃতকমেব চ। রক্তনীলমধৌতঞ্চ পারক্যং মলিনং পটং। পরিধায় মৃতং দৃষ্ট্বা বিমুচ্যাপান-মারুতম্। ক্রোধং কৃত্বা শ্মশানঞ্চ গত্বা ভুক্ত্বাপ্যজীর্ণযুক্। ভুক্ত্বা কুসুম্ভং পিণ্যাকং তৈলাভ্যঙ্গং বিধায় চ। হরেঃ স্পর্শো হরেঃ কর্ম-করণং পাতকাবহম্॥ তথা তত্রৈবান্যত্র—ভগবচ্ছাস্ত্রানাদরেণ তৎ-প্রতিপত্তিঃ। অন্যশাস্ত্রপ্রবর্ত্তনম্। তদগ্রতস্তাম্বূলচর্বণম্। এরণ্ডপত্রস্থ-পুষ্পৈরর্চনম্। আসুরকালে পূজা। পীঠে ভূমৌ চোপবিশ্য পূজনম্। স্নপন-কালে বামহস্তেন তৎস্পর্শঃ। পর্য্যুষিতৈর্যাচিতৈর্বা পুষ্পৈরর্চ্চনম্। পূজায়াং নিষ্ঠীবনম্। তস্যাং স্বগর্বপ্রতিপাদনম্। তির্য্যক্-পুণ্ড্রক-ধৃতিঃ। অপ্রক্ষালিতপাদত্বেঽপি তন্মন্দিরে প্রবেশঃ। অবৈষ্ণব-পক্বনিবেদনম্। অবৈষ্ণবদৃষ্টৌ পূজনম্। বিঘ্নেশমপূজয়িত্বা কপালিনং বা দৃষ্ট্বা পূজনং। নখাম্ভসা স্নপনং, ঘর্মাম্বুলিপ্তত্বেঽপি পূজনম্। ইত্যাদয়ঃ; অন্যত্র—নির্মাল্য-লঙ্ঘন-ভগবচ্ছপথাদয়োঽন্যে চ বহব ইতি। অথ নামাপরাধাশ্চ পাদ্মোক্তাঃ—সতাং নিন্দা ১। শ্রীবিষ্ণোঃ সকাশাচ্ছিবনামাদেঃ স্বাতন্ত্র্যমননম্ ২। গুর্ব্ববজ্ঞা ৩। শ্রুতি-তদনুগত-শাস্ত্রনিন্দনম্ ৪। হরিনাম-

অথ **বৈষ্ণবচিহ্নধৃতিঃ** ( ২১ ), যথা পাদ্মে—

৯৪। যে কণ্ঠলগ্নতুলসীনলিনাক্ষমালা, যে বাহুমূল-পরিচিহ্নিতশঙ্খচক্রাঃ।
যে বা ললাটফলকে লসদূর্দ্ধপুণ্ড্রা,-স্তে বৈষ্ণবা ভুবনমাশু পবিত্রয়ন্তি॥ (১২২)

---

**শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা**

তদনুগতশাস্ত্রনিন্দনম্। হরিনামমহিম্ন্যর্থবাদমাত্রমিদমিতি মননম্, তত্র প্রকারান্তরেণার্থকল্পনম্, নামবলেন পাপে প্রবৃত্তিঃ। অন্যশুভক্রিয়াভির্নামসাম্যমননম্। অশ্রদ্দধানাদৌ নামোপদেশঃ। নামমাহাত্ম্যে শ্রুতেঽপ্যপ্রীতিরিতি। সর্ব এবৈতে হরিভক্তিবিলাসে প্রমাণবচনৈর্দ্রষ্টব্যাঃ॥ ১১৮॥

---

**শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা**

অথ নামাপরাধাশ্চ পাদ্মোক্তাঃ—(১) সতাং নিন্দা (২) শ্রীবিষ্ণোঃ সকাশাচ্ছিবনামাদেঃ স্বাতন্ত্র্যমননম্, (৩) গুর্ববজ্ঞা, (৪) শ্রুতিতদনুগত-শাস্ত্রনিন্দনম্, (৫) তত্র ভগবন্মহিমাদি-প্রতিপাদকেঽর্থবাদমননম্, (৬) হরিনাম-মাহাত্ম্যে প্রকারান্তরেণার্থকল্পনম্, (৭) নামবলেন পাপে প্রবৃত্তিঃ, (৮) অন্যশুভক্রিয়াভি র্নামসাম্য-মননম্, (৯) অশ্রদ্দধানাদৌ নামোপদেশঃ, (১০) নামমাহাত্ম্যে শ্রুতেঽপ্যপ্রীতিঃ ইতি॥ ১১৮॥

যে কণ্ঠসক্তেত্যত্র ধাত্রীমালা-ধারণঞ্চ জ্ঞেয়ম্, তদ্ যথা স্কান্দে—'ধাত্রীফলকৃতাং মালাং কণ্ঠস্থাং যো বহেন্ন হি। বৈষ্ণবো ন স বিজ্ঞেয়ো বিষ্ণুপূজারতো যদি॥' তত্রৈব—ন জহ্যাত্তুলসীমালাং ধাত্রীমালাং বিশেষতঃ। মহাপাতক-সংহর্ত্রীং ধর্মকামার্থদায়িনীম্॥' ইত্যাদি-বচনেভ্যঃ শ্রীপ্রভুক্তদ্ভিঃ সদা ধারণাচ্চ॥ ১২২॥

---

**শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদকৃতা**

মহিম্নি অর্থবাদমাত্রমিদমিতি মননম্ ৫। তত্র প্রকারান্তরেণার্থকল্পনম্ ৬। নামবলেন পাপে প্রবৃত্তিঃ ৭। অন্যশুভ-ক্রিয়াভিঃ নামসাম্যমননম্ ৮। অশ্রদ্ধধানাদৌ নামোপদেশঃ ৯। নামমাহাত্ম্যে শ্রুতেঽপি অপ্রীতিরিতি ১০। সর্ব এবৈতে হরিভক্তিবিলাসে প্রমাণ-বচনৈর্দ্রষ্টব্যাঃ॥ ১১৮॥

---

১১৮-১২০। ( ১৯ ) **সেবা-নামাপরাধ-বর্জন**—মৎসেবায় যে সকল অপরাধ মৎকর্তৃক কথিত হইতেছে—বৈষ্ণব প্রযত্নসহকারে সর্বদা সেই সকল অপরাধ বর্জন করিবে। আগমানুসারে সেবাপরাধ—যান বা পাদুকা লইয়া ভগবন্মন্দিরে গমনাদি বহু। ( ১১৯ ) সকল প্রকারের অপরাধকারীও হরির আশ্রয় করিলে নিরপরাধ হয়, শ্রীহরির চরণেও যেই দ্বিপদ-পাপিষ্ঠ অপরাধ করে, সে নামাশ্রয় করিলে নাম-বলে কদাচিৎ ত্রাণ পাইতেও পারে ; কিন্তু সর্বসুহৃৎ নামের নিকট অপরাধ করিলে অধঃপাতই অনিবার্য্য।

**নামাপরাধ দশটি**—সাধুনিন্দা, শ্রীবিষ্ণু হইতে শিবনামাদির স্বতন্ত্রতাবোধ, শ্রীগুরুর অবজ্ঞা, শ্রুতি বা তদনুগত শাস্ত্রের নিন্দা, শ্রীহরিনাম-মাহাত্ম্যে অর্থবাদমাত্র-কল্পনা, হরিনামের মাহাত্ম্যে প্রকারান্তরে অর্থকল্পনা, নাম বলে পাপে প্রবৃত্তি, অন্য শুভক্রিয়ার সহিত নামের সমতাবোধ, অশ্রদ্দধান ব্যক্তিকে নামোপদেশ, এবং নামমহিমা শুনিলেও তাহাতে অপ্রীতি।

১২১। ( ২০ ) **ভগবন্নিন্দাদির অসহিষ্ণুতা**—ভগবানের কিম্বা ভক্তের নিন্দা শ্রবণ করিয়া যে সেই স্থান ত্যাগ না করে, সেও সর্বসুকৃতি হইতে বঞ্চিত হইয়া অধঃপাতিত হয়।

১২২। ( ২১ ) **বৈষ্ণবচিহ্নধারণ**—যাঁহাদের কণ্ঠে তুলসী, আমলকী বা পদ্মবীজের মালা সংলগ্ন আছে, যাঁহাদের বাহুমূলে শঙ্খচক্রাদি চিহ্ন বর্ত্তমান, যাঁহাদের ললাটদেশে ঊর্দ্ধপুণ্ড্র শোভা পাইতেছে—সেই বৈষ্ণবগণ শীঘ্রই

**নামাক্ষর-ধৃতিঃ** ( ২২ ), যথা স্কান্দে—

৯৫। হরিনামাক্ষরযুতং ভালে গোপীমৃদঙ্কিতম্। তুলসীমালিকোরস্কং স্পৃশেয়ুর্ন যমোদ্ভটাঃ॥ (১২৩)

পাদ্মে চ—৯৬। কৃষ্ণনামাক্ষরৈর্গাত্রমঙ্কয়েচ্চন্দনাদিনা। স লোকপাবনো ভূত্বা তস্য লোকমবাপ্নুয়াৎ॥ (১২৪)

**নির্ম্মাল্যধৃতিঃ** ( ২৩ ), যথা একাদশে ( ১১।৬।৪৬ )—

৯৭। ত্বয়োপভুক্তস্রগ্‌গন্ধবাসোঽলঙ্কারচর্চ্চিতাঃ। উচ্ছিষ্টভোজিনো দাসাস্তব মায়াং জয়েম হি॥ (১২৫)

স্কান্দে চ—

৯৮। কৃষ্ণোত্তীর্ণন্তু নির্ম্মাল্যং যস্যাঙ্গং স্পৃশতে মুনে! সর্ব্বরোগৈস্তথা পাপৈর্মুক্তো ভবতি নারদ! (১২৬)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

গোপীমৃদঙ্কিতম্ গোপীচন্দনেন তিলকিতম্॥ ১২৩॥

ত্বয়োপভুক্তেতি শ্রীমদুদ্ধববাক্যম্। পরোক্ষপূজাদাবপীতি ভাবঃ! জয়েম জেতুং শক্নুম ইত্যর্থঃ। এতদুত্তরমস্য পদ্যদ্বয়ং চাস্তি। 'মুনয়ো বাতরসনাঃ শ্রমণা ঊর্দ্ধমন্থিনঃ। ব্রহ্মাখ্যং ধাম তে যান্তি শান্তাঃ সন্ন্যাসিনোঽমলাঃ। বয়স্ত্বিহ মহাযোগিন্ ভ্রমামঃ কর্ম্মবর্ত্মসু। ত্বদ্বার্ত্তয়া তরিষ্যামস্তাবকৈর্দুস্তরং তমঃ' ইতি। তরিষ্যামস্তর্ত্তুং শক্নুম ইত্যর্থঃ॥১২৫॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

কৃষ্ণোত্তীর্ণমিত্যত্র স ইতি শেষঃ॥ ১২৬॥

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

কণ্ঠাসক্ততুলসীনাং এবং নলিনানাং কমলকর্ণিকামধ্যস্থপকবীজানাঞ্চ। অক্ষমালা অকারাদি-ক্ষকার-পর্য্যন্ত-বর্ণসংখ্যকমালা যেষাম্॥ ১২২॥ গোপীমৃদঙ্কিতং গোপীচন্দনেনাঙ্কিতম্ তিলকিতম্॥ ১২৩॥

ত্বয়োপভুক্ত ইতি শ্রীমদুদ্ধববাক্যং পরোক্ষ পূজাদাবপি ইতি ভাবঃ। জয়েমহি জেতুং শক্নুম ইত্যর্থঃ। এতদুত্তর-মুদ্ধবস্য বাক্যদ্বয়ঞ্চাস্তি—মুনয়ো বাতরসনাঃ শ্রমণা ঊর্দ্ধমন্থিনঃ। ব্রহ্মাখ্যং ধাম তে যান্তি শান্তাঃ সন্ন্যাসিনোঽমলাঃ। বয়স্ত্বিহ মহাযোগিন্! ভ্রমন্তঃ কর্ম্মবর্ত্মসু। ত্বদ্বার্ত্তয়া তরিষ্যামস্তাবকৈর্দুস্তরং তমঃ। ইতি [ ভা ১০।৬।৪৭-৪৮ ]॥ ১২৫॥

---

ভুবন পবিত্র করেন।

১২৩। ( ২২ ) **নামাক্ষর-ধারণ**—যাঁহার অঙ্গে হরিনামাক্ষর ধৃত হইয়াছে, যিনি ললাটদেশে গোপীচন্দনদ্বারা তিলক করিয়াছেন এবং যাঁহার বক্ষে তুলসী-মালিকা বিরাজমান—তাঁহাকে যমের প্রচণ্ড কিঙ্করগণ স্পর্শই করিতে পারিবে না।

১২৪। চন্দনাদি দ্বারা যিনি শ্রীকৃষ্ণনামাক্ষরসমূহে নিজগাত্র ভূষিত করেন—তিনি লোক-পাবন হইয়া কৃষ্ণলোকেই গমন করেন।

১২৫। ( ২৩ ) **নির্ম্মাল্যধারণ**—[ শ্রীউদ্ধব বলিতেছেন— ] পরোক্ষ পূজাদিতেও ভবদীয় সেবক আমরা আপনার উপভুক্ত মাল, গন্ধ, বস্ত্র ও অলঙ্কারে বিভূষিত এবং উচ্ছিষ্টভোজী হইয়া আপনার মায়া জয় করিতে পারিব।

১২৬। হে নারদ মুনি! শ্রীকৃষ্ণবিগ্রহ হইতে উত্তারিত নির্ম্মাল্য যাঁহার অঙ্গ স্পর্শ করে, তিনি সর্ব্বরোগ ও সর্বপাপ হইতে মুক্ত হন।

**অগ্রে তাণ্ডবং** ( ২৪ ), যথা দ্বারকামাহাত্ম্যে—

৯৯। যো নৃত্যতি প্রহৃষ্টাত্মা ভাবৈর্বহুশ্চ ভক্তিতঃ। স নির্দহতি পাপানি মন্বন্তরশতেষ্বপি ॥ (১২৭)

তথা শ্রীনারদোক্তৌ চ—

১০০। নৃত্যতাং শ্রীপতেরগ্রে তালিকা-বাদনৈর্ভৃশম্। উড্ডীয়ন্তে শরীরস্থাঃ সর্ব্বে পাতকপক্ষিণঃ ॥ (১২৮)

**দণ্ডবন্নতিঃ** ( ২৫ ), যথা নারদীয়ে—

১০১। একোঽপি কৃষ্ণায় কৃতঃ প্রণামো, দশাশ্বমেধাবভৃথৈর্ন তুল্যঃ।
দশাশ্বমেধী পুনরেতি জন্ম, কৃষ্ণপ্রণামী ন পুনর্ভবায় ॥ ( ১২৯ )

**অভ্যুত্থানং** ( ২৬ ), যথা ব্রহ্মাণ্ডে—

১০২। যানারূঢ়ং পুরঃ প্রেক্ষ্য সমায়ান্তং জনার্দ্দনম্। অভ্যুত্থানং নরঃ কুর্বন্ পাতয়েৎ সর্বকিল্বিষম্ ॥ ( ১৩০ )

অথ **অনুব্রজ্যা** ( ২৭ ), যথা ভবিষ্যোত্তরে—

১০৩। রথেন সহ গচ্ছন্তি পার্শ্বতঃ পৃষ্ঠতোঽগ্রতঃ। বিষ্ণুনৈব সমাঃ সর্বে ভবন্তি শ্বপদাচয়ঃ ॥ ( ১৩১ )

**স্থানে গতিঃ** ( ২৮ )—২৯। **স্থানং তীর্থং গৃহঞ্চাস্য তত্র তীর্থে গতির্যথা ॥** ( ১৩২ )

পুরাণান্তরে—

১০৪। সংসারমরুকান্তার-নিস্তারকরণক্ষমৌ। শ্লাঘ্যৌ তাবেব চরণৌ যৌ হরেস্তীর্থগামিনৌ ॥ ( ১৩৩ )

**আলয়ে চ**, যথা হরিভক্তিসুধোদয়ে—

১০৫। প্রবিশন্নালয়ং বিষ্ণোর্দর্শনার্থং সুভক্তিমান্। ন ভূয়ঃ প্রবিশেন্মাতুঃ কুক্ষিকারাগৃহং সুধীঃ ॥ ( ১৩৪ )

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

মন্বন্তরশতেষ্বিত্যত্র জাতানীতি শেষঃ ॥ ১২৭ ॥

রথেনেত্যুপলক্ষণম্, অন্যেনাপি ইত্যূন্নেয়মিতি ভাবঃ। এবং পূর্ব্বত্র চ যানারূঢ়মিত্যত্র জ্ঞেয়ম্ ॥ ১৩১ ॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

মন্বন্তরশতেষ্বিত্যত্র জাতানীতি শেষঃ ॥ ১২৭ ॥ রথেনেতি অন্যযানস্যোপলক্ষণম্ ॥ ১৩১ ॥

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

মন্বন্তরশতেষ্বপীত্যত্র জাতানীতি শেষঃ ॥ ১২৭ ॥ রথেনেত্যুপলক্ষণম্—অন্যেনাপীত্যূন্নেয়মিতি ভাবঃ ॥ ১৩১ ॥

---

১২৭-১২৮। ( ২৪ ) **অগ্রে তাণ্ডব**—যিনি আনন্দিত মনে বহু ভাবভক্তিসহকারে নৃত্য করেন, তিনি শত শত মন্বন্তরে জাত যাবতীয় পাপই নিঃশেষরূপে দগ্ধ করেন। ( ১২৮ ) যাঁহারা নারায়ণের অগ্রে করতালিকা বাদনপূর্বক পুনঃ পুনঃ নৃত্য করেন—তাঁহারা শরীরস্থ পাতকরূপ পক্ষিগণকে উড়াইয়া দেন।

১২৯। ( ২৫ ) **দণ্ডবৎ প্রণতি**—শ্রীকৃষ্ণকে একটিমাত্র প্রণাম করিলেও তাহা দশটি পূর্ণ অশ্বমেধ যজ্ঞের সহিত তুলনা করা যায় না, যেহেতু দশাশ্বমেধীর পুনর্জন্ম হয়, কিন্তু কৃষ্ণ প্রণামীর আর পুনর্জন্ম নাই।

১৩০। ( ২৬ ) **অভ্যুত্থান**—যানারূঢ় নারায়ণ আসিতেছেন দেখিয়া যে মানব অভ্যুত্থান করেন, তাঁহার সকল পাতক নাশ হয়।

১৩১। ( ২৭ ) **অনুব্রজ্যা**—চণ্ডালাদিও শ্রীভগবানের রথাদি-যানের পার্শ্বে, পৃষ্ঠে ও অগ্রদেশে গমন করিলে বিষ্ণুসম ( পূজ্য ) হইয়া থাকেন।

**পরিক্রমো ( ২৯ ),** যথা তত্রৈব—

১০৬। বিষ্ণুং প্রদক্ষিণীকুর্বন্ যস্তত্রাবর্ত্ততে পুনঃ। তদেবাবর্ত্তনং তস্য পুনর্নাবর্ত্ততে ভবে॥ ( ১৩৫ )

**স্কান্দে চ** চাতুর্মাস্যমাহাত্ম্যে—

১০৭। চতুর্বারং ভ্রমীভিস্তু জগৎ সর্বং চরাচরম্। ক্রান্তং ভবতি বিপ্রাগ্র্য! তত্তীর্থগমনাধিকম্॥ ইতি। (১৩৬)

**অথ অর্চ্চনম্ ( ৩০ ),—**

৩০। **শুদ্ধিন্যাসাদি-পূর্ব্বাঙ্গকর্ম্মনির্ব্বাহপূর্ব্বকম্। অর্চ্চনন্তূপচারাণাং স্যান্মন্ত্রেণোপপাদনম্॥** (১৩৭)

তদ্‌যথা **শ্রীদশমে** ( ১০।৮১।১৯ )—

১০৮। স্বর্গাপবর্গয়োঃ পুংসাং রসায়াং ভুবি সম্পদাম্। সর্ব্বাসামপি সিদ্ধীনাং মূলং তচ্চরণার্চ্চনম্॥ ( ১৩৮ )

**বিষ্ণুরহস্যে চ—**

১০৯। শ্রীবিষ্ণোরর্চ্চনং যে তু প্রকুর্ব্বন্তি নরা ভুবি। তে যান্তি শাশ্বতং বিষ্ণোরানন্দং পরমং পদম্॥ ইতি। (১৩৯)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

**চতুরিত্যত্র বিষ্ণুং পরিতঃ ইতি প্রকরণপ্রাপ্তং।** তীর্থানাং শ্রীগঙ্গাদীনাং গমনাদপ্যধিকং, শীঘ্রং ভগবদ্ভক্তি-প্রদত্বাদিত্যর্থঃ॥ ১৩৬॥

**শুদ্ধি ভূ্র্তশুদ্ধিঃ।** ন্যাসাঃ মাতৃকান্যাসাদয়ঃ। তদাদিকং পূর্বমঙ্গং যস্য। তাদৃশকর্ম্মনির্বাহপূর্বকং যন্মন্ত্রেণোপচারাণাং সমর্পণং তদর্চ্চনমিত্যন্বয়ঃ॥ ১৩৭॥

**স্বর্গাপবর্গয়োরিতি—অত্রার্চ্চনং প্রধানং কৃত্বা** ভক্ত্যন্তরমহিমা সূচিতঃ ইত্যর্চ্চন-মহিমন্যেব লিখিতং মূলমিতি।

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

**শুদ্ধি ভূ্র্তশুদ্ধিঃ, ন্যাসা মাতৃকাদয়ঃ,** তদাদীনি যানি পূর্বাণ্যঙ্গকর্মাণি তেষাং নির্বাহপূর্বকং যন্মন্ত্রেণোপচারাণাং **সমর্পণম্, তদর্চনমিত্যন্বয়ঃ॥ ১৩৭॥**

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

চতুরিত্যত্র বিষ্ণুং পরিতঃ ইতি প্রকরণ-প্রাপ্তম্। তীর্থানাং গঙ্গাদীনাং গমনাদপ্যধিকং শীঘ্রং ভগবদ্ভক্তি **প্রদানাদিত্যর্থঃ॥ ১৩৬॥ শুদ্ধি ভূ্র্তশুদ্ধিঃ।** ন্যাসা মাতৃকাদয়ঃ। তদাদিকং পূর্বমঙ্গং যস্য তাদৃশকর্ম-নির্বাহ-পূর্বকং **যন্মন্ত্রেণোপচারাণাং** সমর্পণং তদর্চনমিত্যন্বয়ঃ॥ ১৩৭॥

---

১৩২-৩৪। ( ২৮ ) **ভগবৎস্থানে গমন**—স্থান বলিতে তীর্থ ও মন্দিরই বোধ্য। তীর্থে গমন, যথা—যে চরণ **দ্বারা হরিতীর্থে গমন হয়,** সেই চরণই সংসাররূপ মরুভূমি হইতে নিস্তারকারী ও শ্লাঘনীয়। ( ১৩৪ ) শুদ্ধ ভক্তিমান্ **ও সুবুদ্ধি জীব বিষ্ণুদর্শনার্থে** মন্দিরে প্রবেশ করিলে আর তাঁহাকে মাতৃকুক্ষিরূপ কারাগৃহে প্রবেশ করিতে হয় না।

১৩৫-৩৬। ( ২৯ ) **পরিক্রম**—যিনি বিষ্ণুকে প্রদক্ষিণ করিয়া পুনঃ পুনঃ পরিক্রমা করেন, সেই তাঁহার শেষ **আবর্ত্তন, যেহেতু তিনি আর** সংসারে আবর্ত্তন করেন না। ( ১৩৬ ) যাঁহারা বিষ্ণুকে চারিবার প্রদক্ষিণ করিয়াছেন—**তাঁহারা নিখিল স্থাবরজঙ্গমাত্মক জগৎ** পরিক্রমা করিয়াছেন। শীঘ্র ফলপ্রদ বলিয়া গঙ্গাদি-তীর্থ গমন হইতেও **পরিক্রমারই আধিক্য জানিবে।**

১৩৭-৩৯। ( ৩০ ) **অর্চন**—ভূতশুদ্ধি, মাতৃকান্যাসাদি পূর্বাঙ্গকর্মসমূহ নির্বাহপূর্ব্বক মন্ত্রপাঠ করত উপচারাদির **সমর্পণকেই অর্চন বলে।** ( ১৩৮ ) স্বর্গাদি ভোগে, মুক্তিতে, পাতালে এবং পৃথিবীতে অবস্থিত যাবতীয় সম্পদ এবং

**পরিচর্য্যা** ( ৩১ )—

**৩১। পরিচর্য্যা তু সেবোপকরণাদিপরিষ্ক্রিয়া। তথা প্রকীর্ণকচ্ছত্রবাদিত্রাদ্যৈরুপাসনা ॥ (১৪০)**

যথা নারদীয়ে—

১১০। মুহূর্ত্তং বা মুহূর্ত্তার্দ্ধং যস্তিষ্ঠেদ্ধরিমন্দিরে। স যাতি পরমং স্থানং কিমু শুশ্রূষণে রতাঃ॥ ( ১৪১ )

চতুর্থে চ ( ৪।২১।৩১ )—১১১। যৎপাদসেবাভিরুচিস্তপস্বিনা,-মশেষজন্মোপচিতং মলং ধিয়ঃ।

সদ্যঃ ক্ষিণোত্যন্বহমেধতী সতী, যথা পদাঙ্গুষ্ঠবিনিঃসৃতা সরিৎ ॥ ইতি। (১৪২)

**৩২। অঙ্গানি বিবিধান্যেব স্যুঃ পূজাপরিচর্য্যয়োঃ। ন তানি লিখিতান্যত্র গ্রন্থবাহুল্য-ভীতিতঃ (১৪৩)**

**অথ গীতং ( ৩২ ),** যথা লৈঙ্গে—

১১২। ব্রাহ্মণো বাসুদেবাখ্যং গায়মানোঽনিশং পরম্। হরেঃ সালোক্যমাপ্নোতি রুদ্রগানাধিকং ভবেৎ ॥ ইতি। (১৪৪)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

অন্যত্তু তদভাবাদেব বিধীয়ত ইত্যর্থঃ ॥ [ ভা ১১।১৪।৩ ] কালেন নষ্টা বাণীয়ং প্রলয়ে বেদসংজ্ঞিতা। ময়াদৌ ব্রহ্মণে প্রোক্তা ধর্ম্মো যস্যাং মদাত্মক ইতি, [ ভা—২।৩।১০ ] অকামঃ সর্ব্বকামো বা ইত্যাদেশ্চ। যদ্বা তদ্বহির্মুখানাং সাধনান্তরস্যাপ্যসিদ্ধেঃ। তচ্চ [ ভা ৮।২৩।১৭ ] মন্ত্রতস্তন্ত্রতশ্ছিদ্রমিত্যাদেঃ। [ ভা ১১।৫।২ ] মুখবাহূরুপাদেভ্য ইত্যাদেঃ। [ ভা ২।৪।১৮ ] তপস্বিনো দানপরা ইত্যাদেশ্চ ॥ ১৩৯ ॥

পরিচর্য্যাত্র রাজ্ঞ ইব সেবোচ্যতে। সা চ দ্বিধা—উপকরণাদিপরিষ্ক্রিয়া, চামরাদিভিরুপাসনা চেত্যর্থঃ ॥ ১৪০ ॥

ব্রাহ্মণ ইতি—গানসামান্যস্য ব্রাহ্মণে নিষিদ্ধত্বাৎ ব্রাহ্মণোঽপীত্যর্থঃ। রুদ্রকর্ত্তৃকগানাদপি ভগবদগ্রে তস্য গানমধিকং ভবেদিত্যর্থঃ ॥ ১৪৪ ॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

শুশ্রূষণে পরিচর্য্যায়াম্ ॥ ১৪১ ॥ ব্রাহ্মণ ইত্যনেন ব্রাহ্মণে গানস্য নিষেধস্তু ভগবতোঽন্যগানপর ইতি সূচিতম্ ॥১৪৪॥

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

পরিচর্য্যাত্র রাজ্ঞ ইব সেবোচ্যতে। সা চ দ্বিবিধা, উপকরণাদি-পরিষ্ক্রিয়া চামরাদিভিরুপাসনা চ প্রকীর্ণকশ্চামরম্ ॥ ১৪০ ॥

ব্রাহ্মণ ইতি—গানসামান্যস্য ব্রাহ্মণে নিষিদ্ধত্বাৎ। ব্রাহ্মণোঽপীত্যর্থঃ। রুদ্রকর্ত্তৃকগানাদপি ভগবদগ্রে তস্য গানমধিকং ভবেদিত্যর্থঃ ॥ ১৪৪ ॥

---

সর্বপ্রকার সিদ্ধিরই মূল ( কারণ )—শ্রীবিষ্ণুর পাদপদ্মসেবাই। ( ১৩৯ ) যে সকল মানব পৃথিবীতে শ্রীবিষ্ণুর অর্চনা করেন তাঁহারা বিষ্ণুর শাশ্বত আনন্দময় পরমধামে গমন করেন।

১৪০-৪৩। ( ৩১ ) **পরিচর্য্যা**—সেবাযোগ্য উপকরণাদির শোধন বা সজ্জীকরণ এবং চামর, ছত্র ও বাদ্যাদি-সহকৃত উপাসনা—এই দ্বিবিধ পরিচর্য্যা। ( ১৪১ ) যিনি শ্রীহরি-মন্দিরে মুহূর্ত্ত বা মুহূর্ত্তের অর্দ্ধকালও অবস্থান করেন, তিনিই যদি পরমপদ লাভ করেন, তবে সেবাকার্য্যে রত হইলে কি হয় বলাই যায় না !! ( ১৪২ ) শ্রীবিষ্ণুর চরণ-সেবায় অভিরুচি তৎপদাঙ্গুষ্ঠ-বিনিঃসৃতা গঙ্গার ন্যায় প্রত্যহ বর্দ্ধিত হইয়া ( তপস্যাদ্বারাও বুদ্ধির মালিন্য দূর করিতে অসমর্থ ) তপস্বীগণেরও জন্মজন্মান্তরের সঞ্চিত বুদ্ধিমল সদ্যই নাশ করে। ( ১৪৩ ) পূজা ও পরিচর্য্যার বিবিধ অঙ্গ থাকিলেও গ্রন্থবাহুল্যভয়ে এ স্থলে তাহা লিখিত হইল না। [ শ্রীহরিভক্তিবিলাসাদি স্মৃতিগ্রন্থে দ্রষ্টব্য ]।

অথ **সংকীর্ত্তনম্** (৩৩)—৩৩। **নাম-লীলা-গুণাদীনামুচ্চৈর্ভাষা তু কীর্ত্তনম্** ॥ ( ১৪৫ )

তত্র **নামকীর্ত্তনং,** যথা বিষ্ণুধর্ম্মে—

১১৩। কৃষ্ণেতি মঙ্গলং নাম যস্য বাচি প্রবর্ত্ততে। ভস্মীভবন্তি রাজেন্দ্র! মহাপাতককোটয়ঃ ॥ ( ১৪৬ )

**লীলা-কীর্ত্তনং,** যথা সপ্তমে ( ৭।৯।১৮ )—

১১৪। সোঽহং প্রিয়স্য সুহৃদঃ পরদেবতায়া, লীলাকথাস্তব নৃসিংহ! বিরিঞ্চগীতাঃ।
অঞ্জস্তিতর্ম্ম্যনুগৃণন্ গুণবিপ্রমুক্তো, দুর্গাণি তে পদযুগালয়হংসসঙ্গঃ ॥ ( ১৪৭ )

**গুণকীর্ত্তনং,** যথা প্রথমে ( ১।৫।২২ )—

১১৫। ইদং হি পুংসস্তপসঃ শ্রুতস্য বা, স্বিষ্টস্য সূক্তস্য চ বুদ্ধদত্তয়োঃ।
অবিচ্যুতোঽর্থঃ কবিভির্নিরূপিতো, যদুত্তমঃশ্লোকগুণানুবর্ণনম্ ॥ ( ১৪৮ )

অথ **জপঃ** ( ৩৪ )—৩৪। **মন্ত্রস্য সুলঘূচ্চারো জপ ইত্যভিধীয়তে** ॥ ( ১৪৯ )

যথা পাদ্মে—

১১৬। কৃষ্ণায় নম ইত্যেষ মন্ত্রঃ সর্ব্বার্থসার্থকঃ। ভক্তানাং জপতাং ভূপ! স্বর্গমোক্ষফলপ্রদঃ ॥ (১৫০)

অথ **বিজ্ঞপ্তিঃ** ( ৩৫ ), যথা স্কান্দে—

১১৭। হরিমুদ্দিশ্য যৎ কিঞ্চিৎ কৃতং বিজ্ঞাপনং গিরা। মোক্ষদ্বারার্গলান্মোক্ষস্তেনৈব বিহিতস্তব ॥ ইতি। (১৫১)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

কৃষ্ণেতি মঙ্গলং নামেত্যর্চ্চনবদেব ব্যাখ্যেয়ম্। তদেতৎ প্রাধান্যেন নামান্তরকীর্ত্তনমপি জ্ঞেয়মিতি। এবমন্যত্রাপি ॥ ১৪৬ ॥ তিতর্ম্মি তরিষ্যামীত্যর্থঃ ॥ ১৪৭ ॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

কৃষ্ণেতি; 'প্র' ইত্যুচ্চৈঃ ॥ ১৪৬ ॥ সোঽহমিতি; অনুগৃণন্ কীর্ত্তয়ন্ তিতর্ম্ম্যনায়াসেন অতিক্রামন্নস্মীত্যর্থঃ ॥১৪৭॥

অবিচ্যুতোঽর্থোঽখণ্ডপুরুষার্থঃ; ধর্মার্থকামমোক্ষাস্তু খণ্ডাস্তে তপ আদীনাং ভক্তিফলত্বাভাবেঽপি কর্ত্তৃস্থান-সংপ্রদানাদি-বিশেষণানাং সম্বন্ধাদ্ ভক্তৌ শ্রদ্ধোৎপাদনদ্বারা তৎকরণ-ফলত্বং জ্ঞেয়ম্। ( শ্রীভা ৭।৭।৫২ ) 'প্রীয়তেঽমলয়া ভক্ত্যা হরিরন্যদ্ বিড়ম্বনম্' ইত্যাদিভিস্তেষাং স্বাতন্ত্র্যেণ তৎফলত্বং নিরাকৃতম্ ॥ ১৪৮ ॥

---

### শ্রীল-বিশ্বনাথ চক্রবর্ত্তিপাদ-কৃতা

কৃষ্ণেতি প্রাধান্যেনোক্তম্। নামান্তর-কীর্ত্তনমপি জ্ঞেয়ম্। এবমন্যত্রাপি। তিতর্ম্মি তরিষ্যামীত্যর্থঃ ॥১৪৬॥

এবং ত্যক্ত্বা স্বধর্মমিত্যাদিনা ধর্মান্ পরিত্যজ্য ভক্ত্যৈব কৃতার্থীভবতীত্যুক্তম্। ইদানীং কস্যচিদ্ ভক্তস্য

---

১৪৪। ( ৩২ ) **গীত**—'ভগবদ্‌ভিন্ন অন্য গান ব্রাহ্মণ করিবে না'—এই নিষেধ থাকিলেও সেই ব্রাহ্মণ কিন্তু **'বাসুদেব'** নাম নিরন্তর কীর্ত্তন করিয়া শ্রীহরির সালোক্যপ্রাপ্তি করিলেন, তাঁহার সেই গান রুদ্র-কর্তৃক গান হইতেও অধিক ফলপ্রদ হইয়াছিল।

১৪৫-৪৮। ( ৩৩ ) **সংকীর্ত্তন**—ভগবানের নাম, গুণ, লীলাদির উচ্চ ভাষণই সঙ্কীর্তন। **নামকীর্ত্তন**—কৃষ্ণাদি মঙ্গলময় ভগবন্নাম যাঁহার বাক্যে প্রবর্ত্তিত হইতেছে, তাঁহার কোটি কোটি মহাপাতকও ভস্মীভূত হইয়া যায়। ( ১৪৭ ) **লীলাকীর্ত্তন**—হে নৃসিংহ! তোমার অনুগৃহীত দাস আমি তোমার পাদপদ্মে নিবাসী ভাগবত পরমহংস-গণের সঙ্গবলে রাগাদিগুণমুক্ত হইয়া প্রিয়, সুহৃৎ ও পরদেবতা তোমার ব্রহ্মা-কর্তৃক গীত লীলাকথা কীর্ত্তন করিতে

৩৫। **সংপ্রার্থনাত্মিকা দৈন্যবোধিকা লালসাময়ী। ইত্যাদির্বিবিধা ধীরৈঃ কৃষ্ণে বিজ্ঞপ্তিরীরিতা** ॥(১৫২

তত্র **সংপ্রার্থনাত্মিকা,** যথা পাদ্মে—

১১৮। যুবতীনাং যথা যূনি যূনাঞ্চ যুবতৌ যথা। মনোঽভিরমতে তদ্বন্মনোঽভিরমতাং ত্বয়ি ॥ (১৫৩)

**দৈন্যবোধিকা,** যথা তত্রৈব—

১১৯। মত্তুল্যো নাস্তি পাপাত্মা নাপরাধী চ কশ্চন। পরিহারেঽপি লজ্জা মে কিং ব্রুবে পুরুষোত্তম ? (১৫৪)

**লালসাময়ী,** যথা শ্রীনারদপঞ্চরাত্রে—

১২০। কদা গম্ভীরয়া বাচা শ্রিয়া যুক্তো জগৎপতে ! চামরব্যগ্রহস্তং মামেবং কুর্ব্বিতি বক্ষ্যসি ? ইতি। (১৫৫)

---

শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

সংপ্রার্থনা মন আদে র্ভগবন্নিষ্ঠীকরণ-প্রার্থনামাত্রম্ ; লালসা স্বাভীপ্সিত-সেবাদি-প্রার্থনম্ ॥ ১৫২ ॥

---

শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

কেষুচিৎ ধর্মেষু যদি স্পৃহা স্যাত্তদা তে ধর্মা অপি ভক্ত্যেব ভবন্তীত্যাহ—ইদং হীতি। পুংসস্তপ আদীনামবিচ্যুতোঽব্যভিচারী অর্থো হেতুঃ। ইদমুত্তমঃশ্লোকগুণানুকীর্ত্তনমেব নিরূপিতম্। 'অর্থো বিষয়ার্থনয়োর্ধনকারণ-বস্তুষু। অভিধেয়ে চ শব্দানাং নিবৃত্তৌ চ প্রয়োজনে' ইতি মেদিনী। যৎ কর্মভির্যত্তপসেত্যাদি ভগবদ্বাক্যান্তুক্ত্যা তপ আদিফলানামপি সিদ্ধির্ভবতি, কিং পুনস্তেষাম্। 'স্মর্ত্তব্যঃ সততং বিষ্ণুর্বিস্মর্ত্তব্যো ন জাতুচিৎ। সর্বে বিধিনিষেধাঃ স্যুরেতয়োরেব কিঙ্করাঃ' ইত্যাদি-বাক্যতঃ সর্বেষামপি ধর্মাণাং কিং পুনস্তপআদিধর্মাণামিতি। যদ্বা তপস ইতি তপঃশ্রুতাদিবিধায়ক-শ্রুতিবাক্যানাং ভগবদ্ভক্তিবিধান এব তাৎপর্য্যাৎ। হরিকীর্ত্তনমেবাবিচ্যুতোঽর্থো ধর্মো যস্যাম্। মদাত্মক ইতি ভগবদুক্তেঃ সর্বশাস্ত্রবাক্যানাং ভগবত্যেব তাৎপর্য্যমিতি মধুসূদন-সরস্বতী-ব্যাখ্যানাচ্চ। অতএব ভক্তৌ কর্মণঃ সাপেক্ষত্বাভাবান্ন শুদ্ধভক্তিলক্ষণস্য গুণকীর্ত্তনেঽব্যাপ্তিঃ। অন্যথা ভক্তিং প্রতি কর্মণঃ কারণত্বপরব্যাখ্যায়াস্তু কর্ম্ম-সাপেক্ষকত্বেন স্পষ্টৈবাব্যাপ্তিরিতি জ্ঞেয়ম্। বুদ্ধদত্তয়োঃ বুদ্ধিদানয়োঃ। তেনৈব বিজ্ঞাপনেনৈব তব মোক্ষদ্বারস্যার্গলায়া মোক্ষো বিহিতঃ ॥ ১৪৮—১৫১ ॥

সংপ্রার্থনা **অনুৎপন্নভাবস্য, লালসা উৎপন্নভাবস্য ইতি** ভেদো জ্ঞেয়ঃ ॥ ১৫২ ॥

---

করিতে অনায়াসে দুর্লঙ্ঘ্য দুঃখারশিও উত্তীর্ণ হইব। (১৪৮) ভগবান্ শ্রীহরির গুণানুবর্ণনই পুরুষের তপস্যা, বেদাধ্যয়ন সুচারু যজ্ঞ, সুষ্ঠু উচ্চারিত বেদমন্ত্র, ব্রহ্মজ্ঞান এবং দানের অবিচ্যুত অব্যভিচারী ফল।

১৪৯-৫০। ( ৩৪ ) **জপ**—মন্ত্রের অতিধীরে উচ্চারণকে জপ বলে। 'কৃষ্ণায় নমঃ' এই মন্ত্র সর্বার্থ-প্রদায়ক এবং ইহা জপকারী ভক্তদের স্বর্গমোক্ষাদি ফল প্রদান করে।

১৫১-৫৬। ( ৩৫ ) **বিজ্ঞপ্তি**—শ্রীহরির উদ্দেশ্যে তুমি বাক্যদ্বারা যে কিছু বিজ্ঞপ্তি করিয়াছ, তাহাতেই তোমার মোক্ষদ্বার উন্মুক্ত হইয়াছে। পণ্ডিতগণ কৃষ্ণ-সবিধে বিজ্ঞপ্তিকে সংপ্রার্থনাত্মিকা, দৈন্য-বোধিকা ও লালসাময়ী ইত্যাদি বিবিধ ভেদে নিরূপণ করিয়াছেন। ( ১৫২ ) **সংপ্রার্থনাত্মিকা**—যুবতীদের যুবক-বিষয়ে এবং যুবকদের যুবতিবিষয়ে যেরূপভাবে মন অত্যাসক্ত হয়, হে প্রভো ! তোমাতেও আমার মন সেইরূপ নিরত থাকুক। (১৫৩) **দৈন্যবোধিকা**—আমার তুল্য পাপী এবং অপরাধী আর কেহই নহেন ; হে পুরুষোত্তম ! "আমার দোষ ক্ষমা কর" একথা বলিতেও আমার লজ্জা হয়। আর কি বলিব বল। ( ১৫৫ ) **লালসাময়ী**—হে জগন্নাথ ! লক্ষীর সহিত মিলিত হইয়া

যথা বা—১২১। কদাহং যমুনা-তীরে নামানি তব কীর্ত্তয়ন্। উদ্বাষ্পঃ পুণ্ডরীকাক্ষ! রচয়িষ্যামি তাণ্ডবম্? (১৫৬)

অথ **স্তবপাঠঃ** ( ৩৬ )—৩৬। **প্রোক্তা মনীষিভি র্গীতাস্তবরাজাদয়ঃ স্তবাঃ॥** (১৫৭)

যথা স্কান্দে—১২২। **শ্রীকৃষ্ণস্তবরত্নৌঘৈর্যেষাং জিহ্বা ত্বলঙ্কৃতা। নমস্যা মুনিসিদ্ধানাং বন্দনীয়া দিবৌকসাম্॥** (১৫৮)

নারসিংহে চ—

১২৩। স্তোত্রৈঃ **স্তবৈশ্চ** দেবাগ্রে যঃ স্তৌতি মধুসূদনম্। সর্ব্বপাপ-বিনির্মুক্তো বিষ্ণুলোকমবাপ্নুয়াৎ॥ (১৫৯)

অথ **নৈবেদ্যাস্বাদো** ( ৩৭ ), যথা পাদ্মে—

১২৪। নৈবেদ্যমন্নং তুলসীবিমিশ্রং, বিশেষতঃ পাদজলেন সিক্তম্।
যোঽশ্নাতি নিত্যং পুরতো মুরারেঃ, প্রাপ্নোতি যজ্ঞাযুতকোটিপুণ্যম্॥ (১৬০)

---

**শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা**

"কদাহং যমুনাতীরে" ইতি দূরতঃ প্রার্থনা কস্যচিদজাতভাবস্য, যতঃ সংপ্রার্থনা অনুৎপন্নভাবস্য, লালসা তু জাতভাবস্যেতি ভেদঃ। লালসাময়ত্বাৎ সংপ্রার্থনাপ্যত্র লালসেত্যেব হি ভণ্যতে, অতো লালসাময়ীয়ম্। অত্রেদৃশে সংপ্রার্থনা-লালসে প্রস্তাবাদেব দর্শিতে, কিন্তু রাগানুগায়ামেব জ্ঞেয়ে॥ ১৫৬॥

গীতায়াঃ স্তবত্বং ভগবন্মহিমাত্মকত্বাৎ। স্তবরাজো গৌতমীয়োক্তঃ স্তবরাজঃ॥ ১৫৭॥

স্তোত্রস্তবয়োরভেদেঽপ্যবান্তরভেদঃ পূর্ব্বপ্রসিদ্ধত্ব-স্বকৃতত্বাভ্যাং জ্ঞেয়ঃ। স্তোত্রস্য করণসাধনত্বেন পূর্ব্বসিদ্ধত্ব-প্রতীতেঃ। স্তবস্য ভাবসাধনত্বেন স্বকৃতত্বপ্রতীতেঃ। তথাপি প্রোক্তা মনীষিভিরিত্যাদৌ গীতাদীনাং স্তবত্বমুক্তম্। তত্র ত্বনন্য-গত্যা করণসাধনত্বমেব কর্ত্তব্যং, দেবাগ্রে শ্রীমদর্চ্চায়াঃ পুরতঃ॥ ১৫৯॥

---

**শ্রীল-মুকুন্দগোস্বামিপাদ-কৃতা**

স্তবরাজো গৌতমীয়োক্তঃ॥১৫৭॥ স্তোত্রৈঃ পৌরুষৈঃ স্তবৈরার্ষৈঃ; যথৈকাদশে (শ্রীভা ১১।২৭।৪৫)—'স্তবৈরুচ্চাবচৈঃ স্তোত্রৈঃ পৌরুষৈঃ প্রাকৃতৈরপি' ইতি॥ ১৫৯॥

---

**শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা**

মনীষিভিঃ ভগবদ্গীতাস্তবরাজাদয়ঃ স্তবাঃ প্রোক্তাঃ। গীতায়াঃ স্তবত্বং ভগবন্মহিমাত্মকত্বাৎ, স্তবরাজো গৌতমোক্তঃ স্তবরাজঃ॥ ১৫৭॥

দেবাগ্রে শ্রীমদর্চ্চায়াঃ স্তোত্রস্তবয়োরভেদেঽপ্যবান্তরভেদঃ পূর্বসিদ্ধত্ব-স্বকৃতত্বাভ্যাং জ্ঞেয়ঃ॥ ১৫৯॥

---

তুমি কবে চামরব্যগ্রহস্ত আমাকে গম্ভীর স্বরে বলিবে 'ওহে! এইরূপে ব্যজন কর।' ( ১৫৬ ) হে পদ্মপলাশলোচন! কবে আমি যমুনাতীরে বাষ্পরুদ্ধকণ্ঠে তোমার নামাবলি কীর্তন করিতে করিতে তাণ্ডব নৃত্য রচনা কারব? এ স্থলে জ্ঞাতব্য এই—মন আদিকে ভগবচ্চরণে নিষ্ঠাপ্রাপ্তি করাইবার প্রার্থনাই সংপ্রার্থনা; ইহা অনুৎপন্ন-ভাব লোকের এবং স্বাভীষ্টসেবাদি-প্রার্থনারূপ লালসা জাতরতি সাধকেরই সম্ভবপর হয়। প্রস্তাব-ক্রমে এস্থলে এতাদৃশ সংপ্রার্থনা এবং লালসার বিবৃতি দিলেও রাগানুগা-প্রকরণই ইহার উপযুক্ত স্থল।

১৫৭-৫৯। ( ৩৬ ) **স্তবপাঠ**—গীতা ও গৌতমীয় তন্ত্রোক্ত স্তবরাজাদি মনীষিগণ-কর্তৃক স্তব বলিয়া কথিত হয়। যাঁহাদের জিহ্বা শ্রীকৃষ্ণের স্তবরত্নমালায় অলঙ্কৃত—তাঁহারা মুনি ও সিদ্ধগণের নমস্য এবং দেবতাদেরও বন্দনীয়। (১৫৯) শ্রীমদর্চ্চার অগ্রভাগে পূর্বমহাজনকৃত স্তোত্র এবং স্বকৃত স্তব পাঠ করত যিনি মধুসূদনকে স্তুতি করেন, তিনি সর্বপাপ-নির্মুক্ত হইয়া বিষ্ণুলোকে গমন করেন। দ্রষ্টব্য—[জী, বি] স্তব ও স্তোত্রে ভেদ না থাকিলেও স্বকৃত ও পূর্বকৃতরূপে ভেদ স্বীকার্য্য। [ মু—(ভা ১১।২৭।৪৫) অনুসারে স্তোত্রকে স্বকৃত ও স্তবকে পূর্বকৃত বলিয়া ভেদ স্বীকার করেন ]

অথ **পাদ্যাস্বাদো** ( ৩৮ ), যথা তত্রৈব—

১২৫। ন দানং ন হবির্যেষাং স্বাধ্যায়ো ন সুরার্চ্চনম্। তেঽপি পাদোদকং **পীত্বা প্রযান্তি পরমাং গতিম্** ॥(১৬১)

অথ **ধূপসৌরভ্যং** ( ৩৯ ), যথা হরিভক্তিসুধোদয়ে—

১২৬। আঘ্রাণং যদ্ধরের্দত্তধূপোচ্ছিষ্টস্য সর্বতঃ। তদ্ভববব্যালদষ্টানাং **নস্যং কর্ম্ম বিষাপহম্** ॥ (১৬২)

অথ **মাল্যসৌরভ্যং**, যথা তন্ত্রে—

১২৭। প্রবিষ্টে নাসিকারন্ধ্রে হরের্নির্ম্মাল্যসৌরভে। সদ্যো বিলয়মায়াতি পাপপঞ্জরবন্ধনম্ ॥ (১৬৩)

অগস্ত্যসংহিতায়াঞ্চ—

১২৮। আঘ্রাণং গন্ধপুষ্পাদেরর্চ্চিতস্য তপোধন। বিশুদ্ধিঃ স্যাদনন্তস্য ঘ্রাণস্যেহাভিধীয়তে ॥ (১৬৪)

অথ **শ্রীমূর্ত্তেঃ স্পর্শনং** ( ৪০ ), যথা বিষ্ণুধর্ম্মোত্তরে—

১২৯। স্পৃষ্ট্বা বিষ্ণোরধিষ্ঠানং পবিত্রঃ শ্রদ্ধয়ান্বিতঃ। পাপবন্ধৈর্বিনির্ম্মুক্তঃ সর্বান্ কামানবাপ্নুয়াৎ ॥ (১৬৫)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

মুরারেঃ পুরত ইতি ল্যব্‌লোপে পঞ্চমী　পুরম্ অন্তঃপুরং পরিত্যজ্যেত্যর্থঃ। তদগ্রতো ভোজননিষেধাৎ ॥১৬০॥

অর্চ্চিতস্যানন্তস্য ভগবতঃ সম্বন্ধী যো গন্ধপুষ্পাদিস্তস্যাঘ্রাণং ঘ্রাণেন্দ্রিয়স্য ইহ জগতি বিশুদ্ধিস্তদ্ধেতুঃ স্যাদিত্যভিধীয়ত ইতি ॥ ১৬৪ ॥ অথ শ্রীমদর্চ্চামাত্রস্য স্পর্শাধিকারিণাং স্পর্শমাহাত্ম্যমাহ—স্পৃষ্ট্বেতি ॥ ১৬৫ ॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

পুরত ইতি (ল্যব্‌লোপে) পুরমন্তঃপুরং পরিত্যজ্যেত্যর্থঃ, তদগ্রতো ভোজননিষেধাৎ ॥ ১৬০ ॥

আঘ্রাণমিতি; ইহ জগতি বিশুদ্ধিস্তদ্ধেতুঃ স্যাদিত্যভিধীয়ত ইত্যর্থঃ ॥ ১৬৪ ॥

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তি-কৃতা

মুরারেঃ পুরত ইতি পূর্বস্য ভগবদগ্রে তাম্বূলচর্বণমেব নিষিদ্ধং, ন তু ভোজন-সামান্যমিতি জ্ঞেয়ম্ ॥ ১৬০ ॥

তদাঘ্রাণং সংসার ব্যালাদষ্টজনানাং বিষাপহং বিষনাশকং নস্য-কর্মস্বরূপং ভবতি। ঘ্রাণেন মহৌষধীনাং গন্ধগ্রহণং নস্যং কর্ম। পঞ্জরেতি প্রসিদ্ধেন পাপ-পঞ্জরেণ বন্ধনম্। অর্চিতস্য অনন্তস্য ভগবতঃ সম্বন্ধী যো গন্ধপুষ্পাদিস্তস্য ঘ্রাণং ঘ্রাণেন্দ্রিয়স্য ইহ জগতি বিশুদ্ধিস্তদ্ধেতুঃ স্যাদিত্যভিধীয়তে ॥ ১৬২—৬৪ ॥

---

১৬০। ( ৩৭ ) **নৈবেদ্যাস্বাদ**—যিনি নিত্য তুলসী মিশ্রিত বিশেষতঃ চরণজলে অভিষিক্ত নৈবেদ্যান্ন অন্তঃপুরের বহির্ভাগে ভোজন করেন—তিনি অযুতকোটি যজ্ঞের পুণ্যভাগী হন। [ জী, মু ] ভগবদগ্রে ভোজন-নিষেধ মানিলেও [ বি ) ভগবদগ্রে তাম্বুলচর্বণই নিষিদ্ধ, কিন্তু ভোজনমাত্রই নিষিদ্ধ নহে।

১৬১। ( ৩৮ ) **পাদ্যাস্বাদ**—যাঁহারা দান, হোম, বেদপাঠ বা দেবার্চনাদি কিছুই করেন নাই, তাঁহারাও পাদোদক পান করিয়া পরম গতি লাভ করেন।

১৬২-৬৪। (৩৯) **ধূপ-সৌরভ গ্রহণ**—শ্রীহরিতে নিবেদিত ধূপোচ্ছিষ্টের আঘ্রাণই সংসার-সর্পকর্তৃক দষ্ট জীবগণের সর্বথা বিষনাশন নস্য কর্ম। ( ১৬৩ ) **মাল্যসৌরভ**—শ্রীহরির নির্ম্মাল্য-সৌরভ নাসিকারন্ধ্রে প্রবিষ্ট হইয়াই সদ্য পাপরূপ পিঞ্জর ( খাঁচা ) বন্ধনকে উন্মোচিত করে। ( ১৬৪ ) হে তপস্বিন্! অর্চিত ভগবান্ অনন্তের প্রসাদী গন্ধপুষ্পাদির আঘ্রাণ ঘ্রাণেন্দ্রিয় নাসার বিশুদ্ধি-হেতু বলিয়া এই জগতে উক্ত হইয়া থাকে।

১৬৫। ( ৪০ ) **শ্রীমূর্ত্তি স্পর্শ**—[ জী—শ্রীবিগ্রহমাত্রেরই স্পর্শাধিকারীর স্পর্শমাহাত্ম্য বলিতেছেন ] পবিত্র ও

অথ **শ্রীমূর্ত্তের্দর্শনং** ( ৪১ ), যথা বারাহে—

১৩০। বৃন্দাবনে তু গোবিন্দং যে পশ্যন্তি বসুন্ধরে ! ন তে যমপুরং যান্তি, যান্তি পুণ্যকৃতাং গতিম্ ॥ (১৬৬)

**আরাত্রিকদর্শনং** ( ৪২ ), যথা স্কান্দে—

১৩১। কোটয়ো ব্রহ্মহত্যানামগম্যাগমকোটয়ঃ। দহত্যালোকমাত্রেণ বিষ্ণোঃ সারাত্রিকং মুখম্ ॥ (১৬৭ )

**উৎসবদর্শনং** যথা ভবিষ্যোত্তরে—

১৩২। রথস্থং যে নিরীক্ষন্তে কৌতুকেনাপি কেশবম্। দেবতানাং গণাঃ সর্ব্বে ভবন্তি শ্বপচাদয়ঃ ॥ (১৬৮)

আদি-শব্দেন **পূজা-দর্শনং**, যথা আগ্নেয়ে—

১৩৩। পূজিতং পূজ্যমানং বা যঃ পশ্যেদ্ভক্তিতো হরিম্। শ্রদ্ধয়া মোদমানস্তু সোঽপি যোগফলং লভেৎ ॥(১৬৯)

---

## শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

অথ সর্বান্ প্রতি দর্শনমাহাত্ম্যঞ্চ সর্বাসামর্চ্চানাং বদন্ ভক্ত্যাবেশবিশেষাদুপর্য্যুপরি পরিস্ফূর্ত্ত্যা শ্রীমদর্চ্চাবিশেষায়মানস্য সাক্ষাদ্ভগবতঃ শ্রীগোবিন্দদেবস্য দর্শনে মাহাত্ম্যবিশেষমাহ—বৃন্দাবন ইতি। যান্তি পুণ্যকৃতাং গতিমিতি। [ ভা ১।২।৬ ] 'স বৈ পুংসাং পরো ধর্ম্মো যতো ভক্তিরধোক্ষজে' ইতি ন্যায়েন সুবিচারবতাং সর্ব্বসৎকর্ম্মণামেকান্তগতিং ভক্ত্যাখ্যপরমপুরুষার্থসিদ্ধিমাপ্নুবন্তীত্যর্থঃ ॥ ১৬৬ ॥

পুনঃ শ্রীমদর্চ্চামাত্রারাত্রিকদর্শনফলমাহ—কোটয়ঃ কোটীরিতি। মুখং কর্তৃ ॥ ১৬৭ ॥

রথস্থমিত্যুৎসবান্তরোপলক্ষণং, সর্বে শ্বপচাদয়োঽপি, দেবতানাং পার্ষদানাম্ ॥ ১৬৮ ॥

যোগোঽত্র পঞ্চরাত্রাদ্যুক্তঃ ক্রিয়াযোগঃ ॥ ১৬৯ ॥

---

## শ্রীল-বিশ্বনাথ চক্রবর্ত্তিপাদ-কৃতা

পুণ্যকৃতাং গতিমিত্যাদৌ সর্বত্র ফলশ্রবণং বহির্মুখ-প্রবৃত্ত্যর্থমেব। নিষ্কামানান্তু রতিরেব মুখ্যফলমিতি গ্রন্থকৃদেব পশ্চাদ্ ব্যাখ্যাস্যতে ॥ ১৬৬ ॥ কোটয়ঃ কোটীঃ, মুখং কর্তৃ ॥ ১৬৭ ॥

রথস্থমিত্যুৎসবান্তরোপলক্ষণং, সর্বে শ্বপচাদয়োঽপি, দেবতানাং পার্ষদানাম্ ॥ ১৬৮ ॥

পূজ্যমানং পূজাসমানকালীনং হরিং। যোগোঽত্র পঞ্চরাত্রাদ্যুক্তঃ পরিচর্য্যারূপযোগঃ ॥ ১৬৯ ॥

---

শ্রদ্ধান্বিত জন বিষ্ণুবিগ্রহ স্পর্শ করিয়া পাপবন্ধন হইতে বিনির্মুক্ত হইয়া সর্বাভীষ্ট প্রাপ্তি করিতে পারেন।

১৬৬। ( ৪১ ) **শ্রীমূর্ত্তি-দর্শন**—[ জী—সকল অর্চাবিগ্রহেরই দর্শনমাহাত্ম্য সকলকে উপদেশ করিয়া ভক্তির আবেশভরে পুনঃপুনঃ পরিস্ফূর্ত্তি পাইয়া শ্রীগ্রন্থকার শ্রীমদর্চ্চাবিশেষরূপে অধিষ্ঠিত সাক্ষাৎ ভগবান্ শ্রীগোবিন্দদেবের দর্শনে মাহাত্ম্যবিশেষ বলিতেছেন। ] বৃন্দাবনে কিন্তু যাঁহারা শ্রীগোবিন্দদেবকে দর্শন করেন, তাঁহারা যমপুরে না গিয়া পুণ্যবান্ লোকের গতিই প্রাপ্ত হন। (বি) পুণ্যলোক-লাভ ইত্যাদি সর্বত্র ফলশ্রবণের তাৎপর্য্য—বহির্মুখ-প্রবৃত্তিতেই, নিষ্কাম জীবের রতিই মুখ্যফল। ( জী ) 'পুরুষের সেই পরমধর্ম্ম যাহাতে বিষ্ণুচরণে ভক্তি হয়'—এই ন্যায়ানুসারে সর্ব সৎকর্ম্মেরই একান্ত গতি 'ভক্তি' নামক পরমপুরুষার্থ লাভ করেন—এই তাৎপর্য্য।

১৬৭-৬৯। ( ৪২ ) **আরাত্রিকাদি-দর্শন**—আরাত্রিককালে শ্রীবিষ্ণুর যে কোনও অর্চামূর্ত্তিরই মুখ-দর্শনকারী কোটি কোটি ব্রহ্মহত্যা এবং কোটি কোটি অগম্যাগমন-জনিত পাতকরাশিও বিনষ্ট করে (১৬৮) উৎসব দর্শন—চণ্ডালাদিও যদি কৌতুকেও রথস্থ (কিম্বা উৎসবান্তরমগ্ন) কেশবের দর্শন করেন, তাঁহারা সকলেই ভগবৎ-পার্ষদগণে পরিগণিত হন। ( ১৬৯ ) পূজাদর্শন—পূজিত অথবা পূজাকালীন অবস্থায় যিনি ভক্তিভরে শ্রীহরিকে দর্শন করেন—তিনিও পঞ্চরাত্রাদি গ্রন্থে উক্ত পরিচর্য্যারূপ যোগফল শ্রদ্ধা ও আনন্দসহকারে লাভ করেন।

অথ **শ্রবণম্** ( ৪৩ )—৩৭। **শ্রবণং নামচরিতগুণাদীনাং শ্রুতি র্ভবেৎ ॥** ( ১৭০ )

তত্র **নামশ্রবণং**, যথা গারুড়ে—

১৩৪। সংসারসর্প-দষ্ট-নষ্টচেষ্টৈকভেষজম্। কৃষ্ণেতি বৈষ্ণবং মন্ত্রং শ্রুত্বা মুক্তো ভবেন্নরঃ ॥ ( ১৭১ )

**চরিতশ্রবণং**, যথা চতুর্থে ( ৪।২৯।৪১ )—

১৩৫। তস্মিন্মহন্মুখরিতা মধুভিচ্চরিত্র,-পীযুষশেষসরিতঃ পরিতঃ স্রবন্তি।
তা যে পিবন্ত্যবিতৃষো নৃপ! গাঢ়কর্ণৈ,-স্তান্ন স্পৃশন্ত্যশনতৃড় ভয়শোকমোহাঃ ॥ ( ১৭২ )

**গুণশ্রবণং**, যথা দ্বাদশে ( ১২।৩।১৫ )—

১৩৬। যস্ত্বুত্তমঃশ্লোকগুণানুবাদঃ, সংগীয়তে-২ভীক্ষ্ণমমঙ্গলঘ্নঃ।
তমেব নিত্যং শৃণুয়াদভীক্ষ্ণং, কৃষ্ণেঽমলাং ভক্তিমভীপ্সমানঃ ॥ ( ১৭৩ )

অথ **তৎকৃপেক্ষণং** ( ৪৪ ), যথা শ্রীদশমে ( ১০।১৪।৮ )—

১৩৭। তত্তেঽনুকম্পাং সুসমীক্ষমাণো, ভুঞ্জান এবাত্মকৃতং বিপাকম্।
হৃদ্বাগ্বপুর্ভির্বিদধন্নমস্তে, জীবেত যো মুক্তিপদে স দায়ভাক্ ॥ ( ১৭৪ )

---

**শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা**

তস্মিন্নিতি। মহতাং সদসি মহদ্ভির্মুখরিতাঃ শব্দায়মানীকৃতাঃ তান্ প্রাপ্য স্বয়মেব স্বব্যঞ্জকশব্দং কুর্ব্বত্য ইব জাতা ইত্যর্থঃ। শেষঃ সারঃ ॥ ১৭২ ॥

উত্তমঃশ্লোকানাং ভগবদবতারাণাং ভাগবতানাঞ্চ গুণানুবাদো মহদ্ভিঃ সঙ্গীয়তে। তমেব নিত্যং প্রত্যহং তত্রাপ্যভীক্ষ্ণং শৃণুয়াৎ। তত্র তৃতিশয়েনাগ্রহং কুর্য্যাদিত্যর্থঃ। শ্রবণস্ত তস্ত পরমফলমাহ কৃষ্ণ ইতি। 'কৃষ্ণস্তু ভগবান্ স্বয়মি"ত্যাদি-প্রসিদ্ধেঃ শ্রীগোপাল ইত্যর্থঃ ॥ ১৭৩ ॥

---

**শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা**

**রথস্থমিত্যুৎসবান্তরস্তোপলক্ষণম্ ॥ ১৬৮ ॥**

**শেষঃ সারঃ ॥ ১৭২ ॥** নিত্যং প্রত্যহং তত্রাপ্যভীক্ষ্ণম্ প্রতিক্ষণম্ ॥১৭৩॥ মুক্তিঃ পদে ভক্তিযোগাখ্যে মার্গে যস্ত

---

**শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা**

তস্মিন্মহতাং সদসি মহান্ত এব মুখরিতা মুখরীকৃতা অর্থাদ্বাচালীকৃতা যাভিস্তথাভূতাঃ কৃষ্ণস্ত চরিত্ররূপ-পীযূষসার-সরিতো নদ্যঃ পরিতঃ স্রবন্তি। তা নদীর্যেঽবিতৃষো জনা গাঢ়কর্ণৈরাসক্তকর্ণৈস্তানেতে ন স্পৃশন্তি, তৃট্ তৃষ্ণা। যো গুণানুবাদঃ সঙ্গীয়তে তমেব ॥ ১৭২—১৭৩ ॥

---

১৭০-৭৩। ( ৪৩ ) **শ্রবণ**—নাম, চরিত্র ও গুণাদির কর্ণেন্দ্রিয়স্পর্শকেই 'শ্রবণ' বলে। (১৭১) **নামশ্রবণ**—সংসার-রূপসর্পকর্ত্তৃক সংদষ্ট অতএব নষ্টচেষ্ট জনের একমাত্র [ ভয়-কারণ-রোগজয়ী ] ঔষধস্বরূপ 'কৃষ্ণ' এই বৈষ্ণব মন্ত্র শ্রবণ করিয়া মানব মুক্ত হইতে পারেন। **চরিত্র-শ্রবণ**—সেই ভাগবত-গোষ্ঠীতে মহতের মুখ-বিগলিত মধুরিপুর চরিতামৃত সার-বাহিনী সরিৎ চতুর্দিকে প্রবাহিত হইয়া থাকে। যাঁহারা অবিতৃপ্ত ও অভিনিবিষ্ট কর্ণপুটে সেই অমৃত-ধারা পান করেন—তাঁহাদিগকে ক্ষুধা, পিপাসা, ভয়, শোক বা মোহাদি স্পর্শও করিতে পারে না। (১৭৩) **গুণ-শ্রবণ**—মহাজনগণ নিরন্তর সর্ব-অমঙ্গলনাশন যে শ্রীকৃষ্ণ-গুণানুবাদ সঙ্গীত করিয়া থাকেন— শ্রীকৃষ্ণে বিমলা ভক্তি-লাভেচ্ছু ব্যক্তি তাহাই নিত্য প্রতিক্ষণ শ্রবণ করিবে।

**অথ স্মৃতিঃ ( ৪৫ )—৩৮। যথা কথঞ্চিন্মনসা সম্বন্ধঃ স্মৃতিরুচ্যতে ॥** (১৭৫)

যথা বিষ্ণুপুরাণে—

১৩৮। স্মৃতে সকলকল্যাণভাজনং যত্র জায়তে। পুরুষস্তমজং নিত্যং ব্রজামি শরণং হরিম্ ॥ (১৭৬)

যথা চ পাদ্মে—

১৩৯। প্রয়াণে চাপ্রয়াণে চ যন্নাম স্মরতাং নৃণাম্। সদ্যো নশ্যতি পাপৌঘো নমস্তস্মৈ চিদাত্মনে ॥ (১৭৭)

---

## শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

তত্তেঽনুকম্পামিত্যত্রানুকম্পেক্ষণং নমস্কারশ্চেতি পৃথগেব সাধনদ্বয়ং, বৈশিষ্ট্যায় ত্বেকত্র পঠিতম্। তত উভয়মপি সমানফলমেব জ্ঞেয়মিতি ভাবঃ। নবমপদার্থস্য মুক্তেরপ্যাশ্রয়ে দশমপদার্থে ত্বয়ি স দায়ভাগ্ ভবতি। ত্বং তস্য দায়ত্বেন বর্ত্তসে ইত্যর্থঃ ॥ ১৭৪ ॥

প্রয়াণে মরণদশায়াম্, অপ্রয়াণে জীবনদশায়াং। প্রয়াণকালে মনসাঽচলেনেতি শ্রীগীতাতঃ (৮।১০) ॥১৭৭॥

---

## শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

স মুক্তিপদস্তস্মিন্ ত্বয়ি ; অথবা, মুক্তেরাশ্রয়ে ত্বয়ি দায়ভাগ্ ভবতি—ত্বং তস্য দায়ত্বেন বর্ত্তস ইত্যর্থঃ ॥ ১৭৪ ॥

প্রয়াণে প্রাণানাং দেহাদ্ বহির্নিষ্ক্রমণে সতি তন্নিষ্ক্রমণ-সময় ইত্যর্থঃ ॥ ১৭৭ ॥

---

## শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

তদেবমন্যৎ সর্বং সাধনং পরিত্যজ্য ভক্তিমেব কুর্বংস্ত্বাং লভতে ইতি প্রকরণার্থাবগতেস্তত্র কীদৃশঃ সন্ কুর্য্যাদিত্যপেক্ষায়ামাহ—তত্ত ইতি। যস্মাদেবং তৎ তস্মাদাত্মকৃতং বিপাকং 'ধর্মস্য হ্যাপবর্গস্য নার্থোঽর্থায়োপকল্পত' ইত্যত্র (১।২।৯) প্রতিপাদিতং ভক্তেরপ্যনন্যসংহিতং ফলং সুখং তদপরাধফলং দুঃখঞ্চ ভুঞ্জান এব তবানুকম্পাং সুষ্ঠু সম্যগীক্ষমাণঃ। সময়ে প্রাপ্তং সুখং দুঃখঞ্চ ভগবদনুকম্পাফলমেবেতি জানন্। পিতা যথা স্ব-পুত্রং সময়ে সময়ে দুগ্ধং নিম্বরসঞ্চ কৃপয়ৈব পায়য়তি, আলিঙ্গ্য চুম্বতি, পাণিতলেন প্রহরতি চ ইত্যেবং মম হিতাহিতং পুত্রস্য পিতেব মৎপ্রভুরেব জানাতি, ন ত্বহম্। ময়ি তদ্ভক্তে নাস্তি কালকর্মাদীনাং কেষামপ্যধিকারঃ ইতি স এব কৃপয়া সুখদুঃখে ভোজয়তি চ—ইতি বিমৃশ্য (ভা৪।২৩।২১) 'যথা চরেদ্ বালহিতং পিতা স্বয়ম্। তথা ত্বমেবার্হসি নঃ সমীহিতমিতি' পৃথুরিব প্রত্যহং ভগবন্তং হৃদাদিভির্নমস্কুর্বন্ নাতীব ক্লিশ্যন্ যো জীবেত, স মুক্তিশ্চ পদং চ তয়োর্দ্বন্দ্বৈক্যং তস্মিন্ সংসারান্মুক্তৌ ত্বচ্চরণ-সেবায়াঞ্চেত্যানুষঙ্গিক-মুখ্যফলয়োর্দায়ভাগ ভবতি। যথা সুপুত্রস্য দায়প্রাপ্তৌ জীবনমেব কারণং, তথা ভক্তস্য জীবনং, তচ্চেহ ভক্তিমার্গে স্থিতিরেব। "দৃতয় ইব শ্বসন্ত্যসুভৃতো যদি তেঽনুবিধা" [১০।৮৭।১৭] ইত্যাদ্যুক্তেরিতি ভাবঃ। যত্র হরৌ সতি পুরুষঃ সকলকল্যাণভাজনং ভবতি, তং হরিং শরণং ব্রজামি ॥ ১৭৪—১৭৬ ॥

প্রয়াণে মরণদশায়াম্। অপ্রয়াণে জীবনদশায়াং। 'প্রয়াণকালে মনসাচলেন' ইতি গীতাতঃ ॥ ১৭৭ ॥

---

১৭৪। (৪৪) **তৎকৃপাবলোকন**—[ বি ] সর্বসাধন পরিত্যাগ করত যিনি ভক্তিরই যাজন করিতেছেন, তিনিই তোমাকে লাভ করিতে পারেন—এই প্রকরণার্থ জানিয়া কেহ যদি প্রশ্ন করেন কোন্ ভক্ত ভক্তিতে অধিকারী? তাহাতে উত্তর বলিতেছেন—"আত্মকৃত বিপাক সুখ ও দুঃখ, ভক্তিমার্গে অনন্যসংহিত ফল সুখ এবং অপরাধের ফল দুঃখ ভোগ করিতে করিতেই কালক্রমে প্রাপ্ত ঐ সুখদুঃখকে ভগবৎকৃপাফল-স্বরূপেই জানিবে। পিতা যেরূপ পুত্রকে সময়ে সময়ে দুগ্ধ ও নিম্বরস কৃপাপূর্বকই পান করান, কখনও আলিঙ্গন ও চুম্বন করেন, আবার কখনও চপেটাঘাত করেন—সেইরূপে আমার হিতাহিত আমার প্রভুই জানেন, আমি তাঁহার ভক্ত ; আমাবিষয়ে কাল-কর্মাদির কোনই

ভীতে যথা—২৮। রক্ষিতে ব্রজকুলে বকারিণা, পর্ব্বতং বরমুদস্য লীলয়া।
কালিমা বলরিপোর্মুখে ভব,-ন্নুচিবান্মনসি ভীতিমুত্থিতাম্॥ (৫০)

২৩। **বিষাদে শ্বেতিমা প্রোক্তা ধৌসর্য্যং কালিমা কচিৎ।**
**রোষে তু রক্তিমা ভীত্যাং কালিমা কাপি শুক্লিমা॥** (৫১)

২৪। **রক্তিমা লক্ষ্যতে ব্যক্তো হর্ষোদ্রেকেঽপি কুত্রচিৎ।**
**অত্রাসার্ব্বত্রিকত্বেন নৈবাস্যোদাহৃতিঃ কৃতা॥** (৫২)

অথ অশ্রু—

২৫। **হর্ষরোষবিষাদাদ্যৈরশ্রু নেত্রে জলোদ্গমঃ। হর্ষজেঽশ্রুণি শীতত্বমৌষ্ণ্যং রোষাদিসম্ভবে।**
**সর্ব্বত্র নয়নক্ষোভ-রাগসম্মার্জ্জনাদয়ঃ॥** (৫৩)

অত্র হর্ষেণ, যথা—২৯। গোবিন্দপ্রেক্ষণাক্ষেপি বাষ্পপূরাভিবর্ষিণম্। উচ্চৈরনিন্দদানন্দমরবিন্দবিলোচনা॥ (৫৪)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

কালিমা কর্ত্তা বলরিপোরিন্দ্রস্য মুখে ভবন্নুদ্ভবন্মনসি উত্থিতাং ভীতিম্ উচিবান্ সূচিতবান্॥৫০॥

অস্য রক্তিম্নঃ ॥৫২॥ নেত্রে জলোদ্গমঃ ইত্যত্র, যত্রেতি শেষঃ। সাত্ত্বিকানামন্তর্বহির্বিকাররূপত্বাৎ। এবমন্যত্রাপি জ্ঞেয়ম্। নাসিকা-স্রবোঽপ্যস্যৈবাঙ্গবিশেষো জ্ঞেয়ঃ॥৫৩॥

আনন্দস্য বাষ্পপূরাভিবর্ষিত্বমেব নিন্দ্যত্বেন বিবক্ষিতং, ন তু স্বরূপং। 'সবিশেষণবিধিনিষেধৌ বিশেষণমুপসংক্রামত'

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

বলরিপোরিন্দ্রস্য॥৫০॥ প্রোক্ত উক্ত এব অস্য রক্তিম-দ্বিতীয়কালিমত্যামপ্যন্বয়ঃ॥৫১॥

অস্য ধৌসর্য্যং কালিমা শুক্লিমা রক্তিমেতি চতুর্বিধস্য ॥৫২॥ বাষ্পপূরাভিবর্ষিত্বং কার্য্যমেব তদ্বিঘ্নকরণান্নিন্দ্যত্বেন বিবক্ষিতং, ন তু স্বরূপং, তদ্ যথা—সবিশেষণে বিধিনিষেধৌ বিশেষণমুপসংক্রামতঃ সতি বিশেষ্যে বাধ ইতি॥৫৪॥

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

বরং পর্বতং গোবর্দ্ধনমুদস্য উত্থাপ্য ব্রজকুলে রক্ষিতে সতি বলরিপোঃ ইন্দ্রস্য মুখে কালিমা কর্ত্তা ভবন্ উদ্ভবন্ সন্ তস্য মনসি উত্থিতাং ভীতিং উচিবান্ সূচিতবান্। শ্বেতরক্তাদিনানাবর্ণসাহিত্যং ধৌসর্য্যম্॥৫০।

তস্য রক্তিম্নঃ তথা চ বিষাদাদৌ যথা সর্বত্র শ্বেতিম-ধৌসর্য্যাদস্যতরস্যাবশ্যকত্বং, ন তথা হর্ষে সর্বত্র রক্তিমত্বমিতি ভাবঃ॥৫২॥ নেত্রে জলোদ্গম এবাশ্রু। নয়নয়োঃ ক্ষোভঃ রাগো রক্তিমা সংমার্জনঞ্চ॥৫৩॥

গোবিন্দস্য দর্শনে আক্ষেপী প্রতিবন্ধকো যো বাষ্পপূরস্তস্যাভিবর্ষণম্ আনন্দমনিন্দৎ॥৫৪॥

---

গণকে দেখিয়া ক্রোধভরে বলদেবের বদন উদীয়মান চন্দ্রের ন্যায় অরুণ বর্ণ ধারণ করিল। (৫০) ভয়জ—বকারি শ্রীকৃষ্ণ অবলীলাক্রমে গিরিরাজ উত্তোলন করত ব্রজমণ্ডল রক্ষা করিলে ইন্দ্রের মুখে কালিমা উৎপন্ন হইয়া তদীয় আন্তর ভয়ের কথাই প্রকাশ করিল।

৫১-৫২। বিষাদহেতু বৈবর্ণ্যে শ্বেতিমা, ধূসরতা বা কখনও কালিমা হয়, রোষে রক্তিমা, ভয়ে কালিমা কখনও বা শুক্লিমা হয়। (৫২) কখনও হর্ষোদ্রেকেও রক্তিমা স্পষ্টতঃ দেখা যায়; সর্বত্র ঘটে না বলিয়া এস্থলে শ্বেতাদির উদাহরণ দেওয়া হইল না।

৫৩-৫৭। অশ্রু—হর্ষ, রোষ ও বিষাদাদিদ্বারা নেত্রে জলোদ্গম হইলে তাহাকে 'অশ্রু' বলে। হর্ষজ

**রোষেণ**,যথা হরিবংশে—৩০। তস্যাঃ সুস্রাব নেত্রাভ্যাং বারি প্রণয়কোপজম্। কুশেশয়পলাশাভ্যামবশ্যায়জলং যথা॥
যথা বা—৩১। ভীমস্য চেদীশবধং বিধিৎসো, রেজেঽশ্রুবিস্রাবি রুষোপরক্তম্।
উদ্যন্মুখং বারিকণাবকীর্ণং, সান্ধ্যত্বিষা গ্রস্তমিবেন্দুবিম্বম্॥ (৫৬)

**বিষাদেন**, যথা শ্রীদশমে (১০।৬০।২৩)—৩২। পদা সুজাতেন নখারুণশ্রিয়া, ভুবং লিখন্ত্যশ্রুভিরঞ্জনাসিতৈঃ।
আসিঞ্চতী কুঙ্কুমরূষিতৌ স্তনৌ, তস্থাবধোমুখ্যতিদুঃখরুদ্ধবাক্॥ (৫৭)

অথ **প্রলয়ঃ**—

২৬। **প্রলয়ঃ সুখদুঃখাভ্যাং চেষ্টাজ্ঞাননিরাকৃতিঃ। অত্রানুভাবাঃ কথিতা মহীনিপতনাদয়ঃ**॥(৫৮)

তত্র **সুখেন**,যথা—৩৩। মিলন্তং হরিমালোক্য লতাপুঞ্জাদতর্কিতম্। জ্ঞপ্তিশূন্যমনা রেজে নিশ্চলাঙ্গী ব্রজাঙ্গনা॥ (৫৯)

**দুঃখেন**, যথা শ্রীদশমে (১০।৩৯।১৫)—
৩৪। অন্যাশ্চ তদনুধ্যান-নিবৃত্তাশেষবৃত্তয়ঃ। নাভ্যজানন্নিমং লোকমাত্মলোকং গতা ইব॥ (৬০)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

ইতি ন্যায়াৎ ॥৫৪॥ তস্যাঃ শ্রীসত্যভামায়াঃ; তত্র শোভাংশ এব দৃষ্টান্তঃ, ন তু শৈত্যাংশে॥ ৫৫॥
ভীমস্য মুখং রেজে উদ্যদিন্দুবিম্বমিবেতি বিম্বশব্দেন পূর্ণত্বং বোধ্যতে। পাঠান্তরাণি নেষ্টানি॥ ৫৬॥
পদা সুজাতেনেত্যত্র রুক্মিণীতি শেষঃ॥ ৫৭॥ জ্ঞাননিরাকৃতিরত্রালম্বনৈকলীনমনস্ত্বম্॥ ৫৮॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

তস্যাঃ সত্যভামায়াঃ। অত্র শোভাংশ এব দৃষ্টান্তঃ, ন তু শৈত্যাংশে, কোপজবারিণ ঔষ্ণ্যাৎ॥ ৫৫॥ উপরক্তং সর্বতো ব্যাপ্তমতো বাষ্পচ্ছটাচুম্বি সৎ ব্যরাজিষ্ট শ্রীকৃষ্ণপক্ষীয়াণাং সুখহেতুতয়া বিশেষেণ,বিরোধালঙ্কারোঽয়ম্। তৎপক্ষে উপরক্তং গ্রস্তম্। অত্র দৃষ্টান্তঃ—সুধাবকীর্ণং স্বর্ভানুনা গ্রস্তমিবেন্দুবিম্বমিতি বিম্বং পূর্ণমণ্ডলম্। তদপি সজ্জনানাং ধর্মবুদ্ধ্যা ব্যরাজিষ্টেব॥৫৬॥ পদা সুজাতেনেতি প্রকরণাদ্রুক্মিণী জ্ঞেয়া॥৫৭॥ জ্ঞাননিরাকৃতিরত্রালম্বনৈকলীনমনস্ত্বম্॥৫৮॥

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

তস্যাঃ সত্যভামায়াঃ কুশেশয়স্য পদ্মস্য পত্রাভ্যাং যথা নীহারং জলং সুস্রাব॥ ৫৫॥
চেদীশস্য শিশুপালস্য সন্ধ্যাকালীন-তুষারগ্রস্তং চন্দ্রবিম্বমিব॥ ৫৬॥ অধোমুখী রুক্মিণী॥ ৫৭॥
সুখদুঃখাভ্যাং প্রলয়ো জাতঃ, চেষ্টাজ্ঞানাদের্নিরাকরণং যতঃ॥ ৫৮॥

---

অশ্রুতে শীতলতা এবং রোষাদিজাত অশ্রুতে উষ্ণতা হয়, কিন্তু সর্বপ্রকার অশ্রুতেই নয়নের ক্ষোভ, রক্তিমা এবং সম্মার্জনাদি ঘটিয়া থাকে। (৫৪) **হর্ষজাশ্রু**—পদ্মাক্ষী রুক্মিণী গোবিন্দ দর্শন-নিবারক অশ্রুসমূহ-বর্ষণশীল আনন্দকে নিন্দা করিলেন (৫৫) **রোষজ**—পদ্মপত্র হইতে যেমন তুষারবিন্দু পতিত হয়, তদ্রূপ সেই সত্যভামার নেত্রদ্বয় হইতে প্রণয়কোপজ জলধারা পড়িতেছিল। (৫৬) শিশুপালকে মারিতে ইচ্ছুক ভীমের জলধারাবর্ষী ও ক্রোধরক্ত মুখখানি যেন জলকণব্যাপ্ত সান্ধ্যরাগে গ্রস্ত উদীয়মান চন্দ্রবিম্বের ন্যায় বিরাজ করিতেছিল। (৫৭) **বিষাদজ**—শ্রীকৃষ্ণের মুখে পরিত্যাগবাক্য-শ্রবণে রুক্মিণী অরুণবর্ণ-নখশোভা-মণ্ডিত সুকোমল পদদ্বারা ভূমি বিলিখন করিতে করিতে অঞ্জনাক্ত কৃষ্ণবর্ণ নয়নজলে কুঙ্কুমরাগযুক্ত স্তনদ্বয় সিক্ত করিয়া অতিদুঃখে রুদ্ধকণ্ঠে অধোমুখে অবস্থান করিলেন।

৫৮-৬০। **প্রলয়**—যাহাতে চেষ্টা ও জ্ঞানাদির অভাব হয়, এবম্বিধ সুখদুঃখোত্থ সাত্ত্বিক ভাবকে ‘প্রলয়’

২৭। সর্ব্বে হি সত্ত্বমূলত্বাদ্ভাবা যদ্যপি সাত্ত্বিকাঃ। তথাপ্যমীষাং সত্ত্বৈকমূলত্বাৎ সাত্ত্বিকপ্রথা (৬১)

২৮। সত্ত্বস্য তারতম্যাৎ প্রাণতন্বক্ষোভতারতম্যং স্যাৎ।

তত এব তারতম্যং, সর্ব্বেষাং সাত্ত্বিকানাং স্যাৎ ॥ (৬২)

২৯। ধূমায়িতাস্তে জ্বলিতা দীপ্তা উদ্দীপ্তসংজ্ঞিতাঃ।

বৃদ্ধিং যথোত্তরং যান্তঃ সাত্ত্বিকাঃ স্যুশ্চতুর্বিধাঃ॥ (৬৩)

৩০। সা ভূরিকালব্যাপিত্বং বহ্বঙ্গব্যাপিতাঽপি চ। স্বরূপেণ তথোৎকর্ষ ইতি বৃদ্ধিস্ত্রিধা ভবেৎ ॥(৬৪)

৩১। তত্র নেত্রাম্বুবৈস্বর্য্যবর্জানামেব যুজ্যতে। বহ্বঙ্গব্যাপিতাঽমীষাং তয়োঃ কাপি বিশিষ্টতা ॥ (৬৫)

---

শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

অন্যা শ্রীহরের্মথুরাপ্রস্থানে শোচন্ত্যঃ শ্রীগোপ্যঃ 'তদনুধ্যানে'তি 'নাভ্যজানন্নিতি' দ্বয়েন নানা ভাবনা নিষিদ্ধাঃ, আত্মলোকমাত্মস্বরূপং স্বস্মিন্ সমাধিমিত্যর্থঃ ॥৬০ ॥

সর্ব্বে হীতি—ভাবা অত্রানুভাবাঃ, সত্ত্বৈকমূলত্বাদিতি। (২।৩।২) 'সত্ত্বাদস্মাৎ' ইত্যত্র ব্যাখ্যাতমস্তি, অমীষাং স্তম্ভাদীনাং সাত্ত্বিকনাম্না প্রথা সাত্ত্বিকপ্রথা ॥ ৬৩ ॥ তত্রেত্যত্রামীষাং স্তম্ভাদীনাং, তয়োর্নেত্রাম্বুবৈস্বর্য্যয়োঃ ॥ ৬৫ ॥

---

শ্রীল-মুকুন্দদাস-গোস্বামিপাদ-কৃতা

সর্বে হীতি—সর্বে নৃত্যাদয়ঃ স্তম্ভাদয়শ্চ ভাবাঃ, অমীষাং স্তম্ভাদীনামষ্টানাং সত্ত্বৈকমূলত্বাৎ কেবলসত্ত্বকারণকত্বাৎ। অয়মর্থঃ—এষাং প্রাণক্ষোভাদেব জায়মানত্বাদ্দেহচেষ্টা ন কারণম্। নৃত্যাদীনাং সত্ত্বমূলত্বেঽপি প্রায়স্তজ্জন্যত্বাৎ সাপি কারণমিতি। সাত্ত্বিকা ইতি প্রথা সাত্ত্বিকপ্রথা ॥ ৬১ ॥

তত্রেতি—অমীষাং স্তম্ভাদীনাং, তয়োর্নেত্রাম্বুবৈস্বর্য্যয়োঃ ॥ ৬৫ ॥ তত্র তয়োর্মধ্যে অবদাততা দৃক্শুক্লতা,

---

শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

অক্রূরে ব্রজমাগতে সতি অন্যা ব্রজসুন্দর্য্য আত্মলোকম্ আত্মস্বরূপম্ ॥ ৬০ ॥

সর্বে নৃত্যবিলুঠনাদয়ো ভাবা যদ্যপি সত্ত্বমূলত্বাৎ কৃষ্ণভাবাক্রান্তচিত্তত্বাৎ সাত্ত্বিকা ভবন্তি, তথাপি অমীষাং স্তম্ভাদীনামিতি অয়মর্থঃ—চিত্তস্য কৃষ্ণভাবনাক্রান্তত্বেঽপি যথা নৃত্যাদয়ঃ শ্রবণকীর্ত্তনাদিবদ্ ভজনবিষয়ীকুর্বন্তি তথা স্তম্ভাদয়

---

কহে। এই প্রলয়ে ভূমিতে পতনাদি অনুভাব সকল প্রকাশিত হয়। (৫৯) সুখজ প্রলয়—অতর্কিতভাবে লতাপুঞ্জ হইতে আসিয়া হরিকে মিলিতে দেখিয়া ব্রজাঙ্গনা জ্ঞানশূন্যা ও নিশ্চলাঙ্গী হইয়া শোভা পাইতেছিলেন। (৬০) দুঃখজ—নিরন্তর শ্রীকৃষ্ণধ্যানবশতঃ কোন কোন গোপীর চক্ষু প্রভৃতি যাবতীয় ইন্দ্রিয়ের ব্যাপার নিবৃত্ত হইয়া যাওয়ায় তাঁহারা পরমাত্ম-স্বরূপপ্রাপ্ত ব্যক্তির ন্যায় ইহলোক বা দেহসম্বন্ধে কিছুই জানিতে পারিলেন না।

৬১-৭০। যদিও সকল ভাবকেই সত্ত্বমূলক বলিয়া সাত্ত্বিক বলা যায়, তথাপি স্তম্ভাদি আটটি একমাত্র সত্ত্ব হইতেই জাত বলিয়া উহাদেরই সাত্ত্বিক বলিয়া খ্যাতি হইয়াছে। (৬২) সত্ত্বের তারতম্যে আবার প্রাণ ও দেহ-ক্ষোভের তারতম্য হয়, এইজন্য সকল সাত্ত্বিকেরই তারতম্য আছে। (৬৩) ইহারা উত্তরোত্তর বৃদ্ধিপ্রাপ্ত হইয়া ক্রমশঃ ধূমায়িত, জ্বলিত, দীপ্ত ও উদ্দীপ্ত এই চারিভেদ প্রাপ্তি করে। (৬৪) ঐ বৃদ্ধিও পুনরায় বহুকালব্যাপিত্ব, বহুঅঙ্গব্যাপিত্ব এবং স্বরূপের উৎকর্ষহিসাবে তিনপ্রকার। (৬৫) অশ্রু ও স্বরভেদ ব্যতীত অন্য সাত্ত্বিকের সর্বাঙ্গব্যাপিতা আছে, কিন্তু অশ্রু ও স্বরভেদের অন্য কোনও বৈশিষ্ট্যও বোদ্ধব্য। (৬৬) অশ্রুর

৩২। তত্রাশ্রূণাং দৃগৌচ্ছূন্যকারিত্বমবদাততা। তথা তারাতিবৈচিত্রী-বৈলক্ষণ্য-বিধায়িতা।
বৈস্বর্য্যস্ত তু ভিন্নত্বে কৌণ্ঠ্য-ব্যাকুলতাদয়ঃ॥ (৬৬)

৩৩। ভিন্নত্বং স্থানবিভ্রংশঃ কৌণ্ঠ্যং স্যাৎ সন্নকণ্ঠতা। ব্যাকুলত্বন্তু নানোচ্চনীচগুপ্তবিলুপ্ততা॥ (৭৬)

৩৪। প্রায়ো ধূমায়িতা এব রুক্ষাস্তিষ্ঠন্তি সাত্ত্বিকাঃ। স্নিগ্ধাস্তু প্রায়শঃ সর্ব্বে চতুর্দ্ধৈব ভবন্ত্যমী॥(৬৮)

৩৫। মহোৎসবাদিবৃত্তেষু সদ্‌গোষ্ঠীতাণ্ডবাদিষু।
জ্বলন্ত্যুল্লাসিনঃ ক্বাপি তে রুক্ষা অপি কস্যচিৎ॥ (৬৯)

৩৬। সর্ব্বানন্দচমৎকারহেতুর্ভাবো বরো রতিঃ। এতে হি তদ্বিনা ভাবান্ন চমৎকারিতাশ্রয়াঃ॥(৭০)

---

শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

অতিবৈচিত্র্যা অপি বৈলক্ষণ্যমতিশয়ঃ॥৬৬॥ স্থানবিভ্রংশ ইতি যতো ঘর্ঘরাদিশব্দাঃ স্যুরিতি ভাবঃ। সন্নকণ্ঠেতি যতঃ শব্দো নোদয়ত ইতি ভাবঃ। নানোচ্চেতি প্রতিলবং তত্তন্নানাপ্রকারতেতি ভাবঃ॥ ৬৭॥

যস্মাৎ সর্ব্বানন্দচমৎকারহেতুঃ তস্মাদ্রতিরেব বরো ভাব ইত্যর্থঃ। পদ্যান্তে 'ন চমৎকারিতাশ্রয়াঃ' ইত্যেব পাঠঃ॥৭০॥

---

শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

তারাণামতিবৈচিত্র্যা বৈল্যক্ষণ্য-বিধায়িতা॥৬৬॥ স্থানবিভ্রংশ ইতি যতো ঘর্ঘরাদিশব্দাঃ স্যুরিতি ভাবঃ। সন্নকণ্ঠেতি যতঃ শব্দো নোদেতীতি ভাবঃ॥ ৬৭॥ নন্ রুক্ষা অপি জ্বলন্তি চেত্তদা পরমোপাদেয়া এবেত্যত্রাহ—সর্বানন্দেতি। সর্বানন্দেশ্চমৎকারহেতুঃ সর্বানন্দ-চমৎকারহেতুঃ। এতে রত্যাভাসভবা জ্বলৎসাত্ত্বিকাস্তদ্বিনাভাবাত্তস্যা অভাবাৎ

---

শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

ইতি বিশেষো বোধ্যঃ। সাত্ত্বিকনাম্না প্রথা সাত্ত্বিক-প্রথা, সত্ত্বস্য তারতম্যাৎ প্রাণতনুক্ষোভ-তারতম্যং স্যাৎ, অতএব তারতম্যং সর্বেষাং সাত্ত্বিকানাং স্যাৎ। যথোত্তরমিতি ধূমায়িতাপেক্ষয়া জ্বলিতে বৃদ্ধিং প্রাপ্তা ইত্যাদি সা বৃদ্ধিঃ স্বরূপেণেতি। অল্পকালাল্পদেহব্যাপিত্বেঽপি স্বত এব স্তম্ভো মহানিত্যর্থঃ॥ ৬১-৬৪॥

নেত্রাম্বু-বৈস্বর্য্যভিন্নানাম্ অমীষাং সাত্ত্বিকানাং সর্বাঙ্গব্যাপিতা যুজ্যতে। তয়োর্নেত্রাম্বু-বৈস্বর্য্যয়োরন্যা কাপি বিশিষ্টতা বোধ্যা॥৬৫॥ অবদাততা—শ্বেততা। অতিবৈচিত্রী সা অপি বৈলক্ষণ্যমতিশয়ঃ॥৬৬॥

স্থানবিভ্রংশ ইতি—যতঃ স্থানবিভ্রংশাৎ ঘর্ঘরাদিশব্দাঃ স্যুরিতি ভাবঃ। সন্নকণ্ঠেতি যতঃশব্দো নোদয়ত ইতি ভাবঃ। নানোচ্চেতি প্রতিক্ষণং তত্তন্নানাপ্রকারতেতি ভাবঃ। রুক্ষাঃ সাত্ত্বিকাঃ প্রায়ো ধূমায়িতা এব তিষ্ঠন্তি। মহোৎসবাদৌ উৎপন্নেষু সদ্‌গোষ্ঠী-তাণ্ডবাদিষু উল্লাসিনঃ কস্যচিদ্ ভক্তস্য রুক্ষা অপি সাত্ত্বিকা জ্বলিতা ভবন্তি॥৬৭-৬৯॥

---

বৈশিষ্ট্য—নেত্রের স্ফীততাকরণ, শুক্লবর্ণতা, তারার বিচিত্রতাতিশয়-সম্পাদন। বৈস্বর্য্যের ভিন্নতাহেতু কণ্ঠরোধও ব্যাকুলতাদি প্রকাশ পায়। (৬৭) 'ভিন্নতা'পদে স্থানবিভ্রংশ অর্থাৎ যাহাতে ঘর্ঘরাদি শব্দ হয়, তাহাই বাচ্য, 'কৌণ্ঠ্য'পদে নিঃশব্দতা, 'ব্যাকুলতা'পদে প্রতিক্ষণে নানা প্রকারতা, কখনও উচ্চ, কখনও নীচ, কখনও গুপ্ত,কখনও বা বিলুপ্ত শব্দোচ্চারণ (৬৮) রুক্ষ সাত্ত্বিকভাবগণই প্রায় ধূমায়িত হয়, স্নিগ্ধ ভাবগুলি প্রায়শঃই ধূমায়িতাদি চারিপ্রকার হইয়া থাকে। (৬৯) মহোৎসবাদিতে উৎপন্ন সদ্‌গোষ্ঠী বা তাণ্ডবনৃত্যাদিতে উল্লাসপ্রাপ্ত কোনও ব্যক্তির রুক্ষভাব সকলও জ্বলিত হইয়া থাকে। (৭০) রতিই যখন সর্বানন্দচমৎকারহেতু, তখন রতিকেই শ্রেষ্ঠভাব বলা যায়। রতি ব্যতিরেকে এই রত্যাভাসজাত জ্বলৎসাত্ত্বিক রুক্ষাদি ভাবগুলিও চমৎকারিতাশ্রয় (অতি উপাদেয়) হয় না, ভুক্তি মুক্তিকামিজনে জাত হইলেও ক্রমশঃ ক্ষেম (কল্যাণকর) হইয়া উপাদেয় হয়, কিন্তু

৩৬

তত্র ধূমায়িতাঃ—৩৭। অদ্বিতীয়া অমী ভাবা অথবা সদ্বিতীয়কাঃ।
ঈষদ্ব্যক্তা অপহ্নোতুং শক্যা ধূমায়িতা মতাঃ ॥ (৭১)

যথা—৩৫। আকর্ণয়ন্নঘহরামঘবৈরিকীর্ত্তিং, পক্ষ্মাগ্রমিশ্রবিরলাশ্রুরভূৎ পুরোধাঃ।
যষ্টা দরোচ্ছ্বসিতলোমকপোলমীষৎ,-প্রস্বিন্ননাসিকমুবাহ মুখারবিন্দম্ ॥ (৭২)

অথ জ্বলিতাঃ—৩৮। তে দ্বৌ ত্রয়ো বা যুগপদ্ যান্তঃ সুপ্রকটাং দশাম্।
শক্যাঃ কৃচ্ছ্রেণ নিহ্নোতুং জ্বলিতা ইতি কীর্ত্তিতাঃ ॥ (৭৩)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

অমী ইতি। বহুবচনমত্র প্রতিব্যক্তি প্রাধান্যস্য বিবক্ষয়া। তচ্চেতরেতরযোগদ্বন্দ্বৈস্ত্বেকশেষাৎ। তেন হ্যসৌ স্তম্ভোঽদ্বিতীয়ঃ সদ্বিতীয়ো বাসৌ রোমাঞ্চোঽদ্বিতীয় সদ্বিতীয়ো বা, কম্পো বাসৌ চাদ্বিতীয়োঽথবা সদ্বিতীয় ইতি গম্যতে। অমী আনীয়ন্তামিতিবৎ। ততশ্চামীষু ভাবেষু যঃ কশ্চিদদ্বিতীয়ো সদ্বিতীয় বা ভবত্বিত্যর্থঃ। অপহ্নোতুমিত্যপকৃষ্টেন রত্যাদ্যুদাসীনেন ভাবেন নিহ্নোতুং গোপয়িতুং শক্যা ইত্যর্থঃ। রত্যন্তরঙ্গভাবেন তু সমুদ্ভবতীনামপি দৃশ্যতে, (ভা—১।১০।১৪) "স্বরুন্ধন্ গলদ্বাষ্পমৌৎকণ্ঠ্যাদ্দেবকীসুতে। নির্যাত্যগারান্নোঽভদ্রমিতি স্যাদ্বান্ধবস্ত্রিয়" ইত্যত্র ॥৭২॥ তে সাত্ত্বিকা দ্বৌ বা ত্রয়ো বা ভূত্বা ॥৭৩॥ সত্ত্বরক্তি যথা স্যাত্তথা ন গুঞ্জামাদাতুং

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

নাত্যুপাদেয়তাশ্রয়াঃ। ভুক্তিমুক্তিকামিজন-জাতত্বেঽপ্যুত্তরোত্তরক্ষেমস্য সম্ভাবাৎ উপাদেয়াঃ সন্ত্যেব। জাতরতিষু জাতাস্তু পরমোপাদেয়া ইতি ভাবঃ। তদ্‌যথা রতিলহর্য্যাং---(পূর্ব ৩।৫১)"কিন্তু ভাগ্যং বিনা নাসৌ ভাবচ্ছায়াপ্যুদঞ্চতি। যদভ্যুদয়তঃ ক্ষেমং তত্র স্যাদুত্তরোত্তরমিতি" ॥৭০॥ অমী ইতি বচনমত্র প্রতিব্যক্তি প্রাধান্যস্য বিবক্ষয়া। তচ্চেতরেতর-যোগ-দ্বন্দ্বৈকশেষাৎ। তেন হ্যসৌ চাসৌ চাসৌ চাদ্বিতীয়োঽথবা সদ্বিতীয় ইতি গম্যতে। অমী আনীয়ন্তামিতিবৎ। ততশ্চ অমীষু ভাবেষু যঃ কশ্চিদদ্বিতীয়ো বা সদ্বিতীয়ো বা ভবত্বিত্যর্থঃ ॥৭১॥

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

যস্মাদ্রতিঃ সর্বানন্দচমৎকারহেতুঃ, তস্মাৎ স এব বরো ভাবঃ। রতিং বিনাভাবাৎ এতে সাত্ত্বিকা ন চমৎকারিতাশ্রয়াঃ ॥৭০॥ অমী স্তম্ভাদয়ো ভাবা অদ্বিতীয়া এক এব স্তম্ভ ইত্যর্থঃ। পুরোধা পুরোহিতঃ। অঘহরাঃ কৃষ্ণস্য কীর্ত্তিমাকর্ণয়ন্ সন্ অশ্রুবিশিষ্টোঽভূৎ। যষ্টা যজ্ঞকর্ত্তা তাদৃশকপোলবিশিষ্টং প্রস্বিন্ননাসিকং চ মুখমুবাহ ॥৭১-৭২॥
তে সাত্ত্বিকাঃ দ্বৌ ত্রয়ো বা ভূত্বা ॥৭৩॥

কৃষ্ণস্য পরিচর্য্যায়াং রতং কঞ্চিদ্দাসম অন্যদাস আহ---হে সখে! তব শ্রবণয়োঃ পরিসরং বংশীধ্বানে প্রাপ্তে

---

জাতরতি জনে উদয় হইয়াই পরমোপাদেয় হয়।

৭১-৭২। **ধূমায়িত**—এই সাত্ত্বিকগুলি একাকী অথবা দ্বিতীয় একটি ভাবের সহিত যুক্ত হইয়া ঈষৎ ব্যক্ত হইলেও যদি গোপন করিতে পারা যায়, তবে তাহাদিগকে 'ধূমায়িত' বলে। যথা—যাগকর্ত্তা পুরোহিত শ্রীকৃষ্ণের অঘনাশনী কীর্ত্তিগাথা শ্রবণ করত চক্ষুর পক্ষ্মাগ্রে দুই এক বিন্দু অশ্রু বহন করিলেন, তাঁহার গণ্ডদেশ ঈষৎ পুলকিত হইল এবং নাসিকায়ও যৎসামান্য স্বেদ দেখা দিয়াছিল।

৭৩। **জ্বলিত**—দুই তিনটি সাত্ত্বিক ভাব যদি যুগপৎ উদিত হয় এবং কষ্টে গোপন করা যায়—তবে তাহাদিগকে 'জ্বলিত' বলে।

যথা- -৩৬। ন গুঞ্জামাদাতুং প্রভবতি করঃ কম্পতরলো, দৃশৌ সাস্রে পিঞ্ছং ন পরিচিনুতঃ সত্বরকৃতি।
ক্ষমাবূরূ স্তব্ধৌ পদমপি ন গন্তুং তব সখে! বনাদ্বংশীধ্বানে পরিসরমবাপ্তে শ্রবণয়োঃ ॥ (৭৪)

যথা বা—৩৭। নিরুদ্ধং বাষ্পাম্ভঃ কথমপি ময়া গদ্গদগিরো, হ্রিয়া সন্তো গূঢ়াঃ সখি! বিঘটিতো বেপথুরপি।
গিরিদ্রোণ্যাং বেণৌ ধ্বনতি নিপুণৈরিঙ্গিতময়ে, তথাপ্যূহাঞ্চক্রে মম মনসি রাগঃ পরিজনৈঃ ॥ (৭৫)

**অথ দীপ্তাঃ—৩৯। প্রৌঢ়াং ত্রিচতুরা ব্যক্তিং পঞ্চ বা যুগপদ্গতাঃ।**
**সম্বরীতুমশক্যাস্তে দীপ্তা ধীরৈরুদাহৃতাঃ ॥** (৭৬)

যথা— ৩৮। ন শক্তিমুপবীণনে চিরমধত্ত কম্পাকুলো, ন গদ্গদনিরুদ্ধবাক্ প্রভুরভূদুপশ্লোকনে।
ক্ষমোঽভবনি ন বীক্ষণে বিগলদশ্রুপূরঃ পুরো, মধুদ্বিষি পরিস্ফুরত্যবশমূর্ত্তিরাসীন্মুনিঃ ॥ (৭৭)

যথা বা—৩৯। কিমুন্মীলত্যস্রে কুসুমজরজো গঞ্জসি মুধা, সরোমাঞ্চে কম্পে হিমমনিলমাক্রোশসি কুতঃ?
কিমূরুস্তম্ভে বা বনবিহরণং দ্বেক্ষি সখি! তে, নিরাবাধা রাধে! বদতি মদনাধিং স্বরভিদা ॥ (৭৮)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

প্রভবতীত্যাদিনা বিলম্বেন প্রভবতি ইতি প্রাপ্তে কম্পাদেঃ কৃচ্ছ্রেণ নিহ্নোতুং শক্যত্বমায়াতং, প্রার্থিতমপীতি পাঠ্যস্তুক্তঃ ॥ ৭৪ ॥

কিমিতি কথমিত্যর্থঃ। 'কিং বিশ্রাম্যসি কৃষ্ণভোগিভবনে ভাণ্ডীরভূমী'ত্যাদিষু দর্শনাৎ, মুধেতি সর্বত্র যোজ্যম্। রাধে ইতি সম্বোধ্য তন্নাম্নৈব তস্যাঃ কৃষ্ণভাবত্বপ্রসিদ্ধিব্যঞ্জনয়া তদ্ধেতুকমদনাধিত্বং স্ফুটীকৃতম্। নিরাবাধা ছলেন নান্যথা কর্ত্তুমশক্যা ॥৭৮॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

প্রার্থিতমপি বাঞ্ছিতমপি—ভাবানাং কৃচ্ছ্রনিহ্নবানুপাদানেঽপি অলিতত্বমেবেতি বোধনায় ন গুঞ্জামিত্যুদাহৃতম্ ॥৭৪॥ গিরিদ্রোণ্যাং গির্য্যোঃ সন্ধৌ ॥৭৫॥ উপবীণনে বীণয়োপগাননে, উপশ্লোকনে শ্লোকৈরুপস্তবনে ॥৮৭॥ কিমিতি প্রশ্নে। আক্রোশসি শপসি। নিরাবাধা কাপট্যেনান্যথা কর্ত্তুমশক্যা। অত্র অপ্রাপ্তা মুরলীশব্দশ্রবণাজ্জাতা বোধ্যাঃ ॥৭৮॥

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

সতি কম্পতরলঃ তব করঃ গুঞ্জামাদাতুং ন প্রভবতি। সত্বরকৃতি যথা স্যাত্তথা ময়ূরপিচ্ছং ন পরিচিনুতে। সত্বরকৃতীত্যনেন বিলম্বেন তু তত্তৎ কর্ত্তুং শক্নোতীতি প্রাপ্তে কম্পাদেঃ কৃচ্ছ্রেণ নিহ্নোতুং শক্যত্বমায়াতম্ ॥৭৪॥

কম্পাকুলঃ সন্ উপবীণনে বীণায়া গানে শক্তিং ন অধত্ত ॥৭৭॥

অস্রে নেত্রজলে উন্মীলতি সতি মুধা ব্যর্থং কুসুমজরজঃ গঞ্জসি। নিরাবাধা ছলেন নান্যথা কর্ত্তুম্ শক্যা।

---

৭৪। [কৃষ্ণ-পরিচর্য্যারত কোনও ভৃত্যকে অন্য ভৃত্য বলিতেছেন—] হে সখে! তোমার কর্ণরন্ধ্রে বন হইতে বংশীধ্বনি প্রবিষ্ট হইলে তোমার হস্ত কম্পিত হইয়া গুঞ্জা গ্রহণ করিতে পারে না, অশ্রুব্যাপ্ত নয়নদ্বয় সত্বর ময়ূরপিচ্ছ চিনিতে পারে না, উরুদ্বয় স্তব্ধ হইয়া একপদও চলিতে পারে না। (৭৫) হে সখি! গিরিগহ্বরে বেণু-সঙ্কেত হইলে আমি কোনওরূপে বাষ্পজল সম্বরণ করিলাম, লজ্জায় গদ্গদবাক্যগুলিকেও গোপন করিলাম, কম্পেরও প্রতিরোধ করিলাম, তথাপি কিন্তু পরিজনগণ আমার মনে অবস্থিত শ্রীকৃষ্ণানুরাগ বিতর্ক করিয়াছিল।

৭৬-৭৮। দীপ্ত—বৃদ্ধিপ্রাপ্ত তিন চারি বা পাঁচটি সাত্ত্বিক ভাব যদি একই কালে উদিত হয় এবং তাহাদিগকে সম্বরণ করিতেও না পারা যায়—তবেই 'দীপ্ত' নামক সাত্ত্বিক ভাব হয়। যথা (৭৭) নারদ মুনি সম্মুখেই

অথ উদ্দীপ্তঃ—৪০। একদা ব্যক্তিমাপন্নাঃ পঞ্চষাঃ সর্ব্ব এব বা।
আরূঢ়া পরমোৎকর্ষমুদ্দীপ্তা ইতি কীর্ত্তিতাঃ॥ (৭৯)

যথা—৪০। অদ্য স্বিদ্যতি বেপতে পুলকিভির্নিস্পন্দতামঙ্গকৈ,-র্ধত্তে কাকুভিরাকুলং বিলপতি ম্লায়ত্যনল্পোষ্মভিঃ।
স্তিম্যত্যম্বুভিরম্বকস্তবকিতৈঃ পীতাম্বরোড্ডামরং, সত্ত্বম্বদ্বিরহেণ মুহ্যতি মুহুর্গোষ্ঠাধিবাসী জনঃ॥ (৮০)

৪১। উদ্দীপ্তা এব সূদ্দীপ্তা মহাভাবে ভবন্ত্যমী। সর্ব্ব এব পরাং কোটিং সাত্ত্বিকা যত্র বিভ্রতি॥ (৮১)

কিঞ্চ—৪২। অথাত্র সাত্ত্বিকাভাসা বিলিখ্যন্তে চতুর্ব্বিধাঃ॥ (৮২)

৪৩। রত্যাভাসভবাস্তে তু সত্ত্বাভাসভবাস্তথা। নিঃসত্ত্বাশ্চ প্রতীপাশ্চ যথাপূর্ব্বমমী বরাঃ॥ (৮৩)

---

শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

অম্বকস্তবকিতৈর্নেত্রেষু স্থিরত্বাৎ স্তবকবদাচরদ্ভিঃ,স্তিম্যতি তদংশেন পততা আর্দ্রীভবতি, উড্ডামরং উদ্ভটং যথাস্যা-ত্তথা ॥৮০॥ সাত্ত্বিকবদাভাসন্তে প্রতীয়ন্তে, ন তু বস্তুতস্তথা ভবন্তীতি শব্দেনৈব লক্ষণমায়াতমিতীত্থং তম্ভেদানেব গণয়তি

---

শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

অম্বক-স্তবকিতৈর্নেত্রেষু স্তবকবদাচরদ্ভিরিতি অশ্রূণাং স্থূলতা শীঘ্রপাতিতা চ। তিম্যতি ক্লিন্নীভবতি! উড্ডামরমুদ্ভটং যথা স্যাত্তথা ॥৮০॥

সাত্ত্বিকাভাসা ইতি—সাত্ত্বিকবদাভাসন্তি প্রতীয়ন্তে, ন তু বস্তুতস্তথা ভবন্তীতি সামান্যলক্ষণং স্পষ্টমেব ॥ ৮২ ॥

---

শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

স্বরভিদা এব মদনাধিং বদতি ॥ ৭৮ ॥ উড্ডামরম্ উদ্ভটং যথা স্যাত্তথা মুহুর্মুহ্যতি। পুলকিভিরঙ্গকৈর্বেপতে। কাকুভি-র্বিলপতি। অম্বকে নেত্রে স্তবকিতৈর্নেত্রেষু স্থিরত্বাৎ স্তবকবদাচরদ্ভিরম্বুভিঃ স্তিম্যতি আর্দ্রীভবতি ॥ ৮০॥

রতেঃ প্রতিবিম্বত্বে ছায়াত্বে চ সতি রত্যাভাসভবত্বম্। মুদ্বিস্ময়াদ্যাভাসমাত্রাক্রান্তচিত্তত্বে সত্ত্বাভাসভবত্বম্। মুদ্-বিস্ময়াদ্যাভাসস্যাপ্যন্তঃকরুণাস্পর্শে বহিরপ্যস্পর্শে নিঃসত্ত্বত্বম্। প্রতীপাস্তু বিরোধিভাবভবত্বাদ্ দ্বেষ্যা এবেতি ভাবঃ ॥৮৩

---

শ্রীকৃষ্ণকে দর্শন করত এরূপ অবশ হইলেন যে কম্পহেতু বহুক্ষণ বীণাবাদনে অশক্ত রহিলেন, বাক্য গদ্গদ হওয়ায় স্তুতিপাঠ করিতে পারিলেন না, চক্ষুঃ অশ্রুব্যাপ্ত হওয়ায় দর্শন করিতেও অশক্ত হইলেন। (৭৮) হে সখি! রাধে! চক্ষুতে অশ্রুর উদয়ে বৃথা কেন পুষ্প-পরাগের প্রতি গঞ্জনা করিতেছ? সরোমাঞ্চ কম্প হইলেও কেন শীতল বায়ুকে দোষারোপ করিতেছ? উরুস্তম্ভ দেখা দিলেও কেন বন-ভ্রমণের প্রতি দ্বেষ করিতেছ? স্বরভেদই ত তোমার মদনব্যাধি পরিস্ফুট করিয়া দিতেছে, তখন আর ছল করিয়া কি করিবে?

৭৯-৮০। উদ্দীপ্ত—একই সময়ে পাঁচ, ছয়টি বা সকল সাত্ত্বিক ভাবই উদিত হইয়া যদি পরমোৎকর্ষ প্রাপ্তি করে, তবেই তাহারা 'উদ্দীপ্ত' নাম ধরে। (৮৯) হে পীতাম্বর! অদ্য তোমার বিরহে গেকুলবাসিগণ ঘর্ম, কম্প, পুলক ও স্তম্ভ ধারণ করত আকুল হইয়া চাটুবাক্য প্রয়োগে বিলাপ করিতেছেন, প্রবল তাপে ম্লান হইয়াছেন, নেত্রদ্বয় স্থির হওয়ায় স্তবকবৎ হইয়াছে, তাহা হইতে অবিরল স্থূল জলপাতে তাঁহারা অভিষিক্ত হইয়াছেন, অহো! সত্বই তাঁহারা মুহুর্মুহু মূর্চ্ছিতও হইতেছেন!!

৮১। উদ্দীপ্ত সাত্ত্বিক ভাবগুলিই মহাভাবে সূদ্দীপ্ত হয়, তাহাতে যাবতীয় সাত্ত্বিক ভাবই পরম প্রকর্ষ প্রাপ্তি করে।

৮২-৮৩। সাত্ত্বিকবৎ প্রতীয়মান, কিন্তু প্রকৃত সাত্ত্বিক নহে—এবম্বিধ চারটী **সাত্ত্বিকাভাস** বলা হইতেছে—

তত্র **আদ্যাঃ—৪৪। মুমুক্ষুপ্রমুখেষ্বাদ্যা রত্যাভাসাৎ পুরোদিতাৎ ;** (৮৪)

যথা—৪১। বারাণসীনিবাসী, কশ্চিদয়ং ব্যাহরন্ হরেশ্চরিতম্। যতিগোষ্ঠ্যামুৎপুলকঃ, সিঞ্চতি গণ্ডদ্বয়ীমস্রৈঃ ॥ (৮৫)

অথ **সত্ত্বাভাসভবাঃ—**

**৫৫। মুদ্বিস্ময়াদেরাভাসঃ প্রোদ্যন্ জাত্যা শ্লথে হৃদি। সত্ত্বাভাস ইতি প্রোক্তঃ সত্ত্বাভাসভবাস্ততঃ** ॥(৮৬)

যথা—৪২। জরন্মীমাংসকস্যাপি শৃণ্বতঃ কৃষ্ণবিভ্রমম্। হৃষ্টায়মানমনসো বভূবোৎপুলকং বপুঃ ॥ (৮৭)

যথা বা—৪৩। মুকুন্দচরিতামৃতপ্রসরবর্ষিণস্তে ময়া, কথং কথনচাতুরীমধুরিমা গুরুর্বর্ণ্যতাম্ ॥

মুহূর্ত্তমতদর্থিনো বিষয়িণোঽপি যস্যাননা,-ন্নিশম্য বিজয়ং প্রভোর্দধতি বাষ্পধারামমী ॥ (৮৮)

---

## শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

-চতুর্বিধা ইতি। রতেঃ প্রতিবিম্বত্বে ছায়াত্বে চ সতি রত্যাভাসভবত্বং। মুদ্বিস্ময়াদ্যাভাসমাত্রাক্রান্তচিত্তত্বে **সত্ত্বাভাসভবত্বং মুদ্বিস্ময়াদ্যাভাসস্যাপ্যন্তরাস্পর্শে** বহিরপ্যস্পর্শে নিঃসত্ত্বত্বং। প্রতীপাস্ত বিরোধিভাবভবত্বাৎ **দ্বেষ্যা এব ইতি ভাবঃ** ॥৮৩॥

বারাণসীতি। তত্র তন্নিবাসাদিনা **মুমুক্ষুত্বং** গম্যতে ॥ ৮৫ ॥

ভাবাক্রান্তচিত্তস্যৈব সত্ত্বতয়া সঙ্কেতিতত্বান্মুদ্বিস্ময়াদেরাভাসো যস্মিংস্তচ্চিত্তমিতি বক্তব্যে **মুদাদ্যাভাস এব সত্ত্বাভাস** ইত্যুক্তিস্তৎকারণতাতিশয়বিবক্ষয়া, আয়ুর্ঘৃতমিতিবৎ ॥ ৮৬ ॥

**মুকুন্দেতি**। অমী ইতি সত্ত্ব.এবাগতত্বং ব্যঞ্জয়তি ॥ ৮৮ ॥

---

## শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

পুরোদিতাৎ 'প্রতিবিম্বস্তথা ছায়ারত্যাভাসৌ দ্বিধা মতঃ' ইতি (১।৩।৪৫) ॥৮৪॥ বারাণসীনিবাসীতি যতিগোষ্ঠ্যামিতি চ **মুমুক্ষুতা**-দ্যোতকম্ ॥৮৫॥ অমী ইতি বিষয়নিষ্ঠত্বেন প্রসিদ্ধা এবেতি ধ্বনিতম্ ॥৮৮॥ পিচ্ছিলমুপরিকোমলমন্তঃ **কঠিনং**,

---

## শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

বারাণসীতি অত্র তন্নিবাসাদিনা **মুমুক্ষুত্বং** গম্যত। **মুমুক্ষু** মোক্ষেচ্ছয়া ভজনং কুর্বৎসু ॥৮৫ ॥

ভাবাক্রান্তস্য চিত্তস্যৈব সত্ত্বতয়া সঙ্কেতিতত্বাৎ মুদ্‌বিস্ময়াদেরাভাসো যস্মিন্ তচ্চিত্তমিতি বক্তব্যে **মুদাদ্যাভাস এব সত্ত্বাভাস** ইত্যুক্তিস্তৎকারণাতিশয়বিবক্ষয়া 'আয়ুর্ঘৃতমিতিবৎ। জরন্মীমাংসকস্য ভক্তিরহিতস্য ॥৮৭॥

মুকুন্দচরিতামৃতস্য সমূহ-বর্ষিণস্তব গুরুঃ কথনচাতুর্য্যমধুরিমা ময়া কথং বর্ণ্যতাম্। যস্য তব **আননাৎ প্রভোঃ** শ্রীকৃষ্ণস্য বিজয়ং নিশম্য শ্রুত্বা অমী জনা বিষয়িণঃ, তত্রাপি ন তস্মিন্ কথাশ্রবণেঽর্থিনোঽপি **মুহূর্ত্তং** ব্যাপ্য বাষ্পধারাং দধতি ।৮৮॥

---

রত্যাভাসভব, সত্ত্বাভাসভব, নিঃসত্ত্ব ও প্রতীপ। ইহাদের পূর্বপূর্বটি উত্তরোত্তর হইতে শ্রেষ্ঠ। রতির প্রতিবিম্ব বা ছায়া হইতে জাত হইলে 'রত্যাভাসভব', হর্ষবিস্ময়াদির আভাস দ্বারা চিত্ত **আক্রান্ত হইলে 'সত্ত্বাভাসভব',** হর্ষবিস্ময়াদির আভাসও যদি অন্তর বাহির স্পর্শ না করে, তবে 'নিঃসত্ত্ব' এবং বিরোধিভাব জাত হইলে 'প্রতীপ' হয়।

৮৪-৮৫। **রত্যাভাসভব**— পূর্বোক্ত (১।৩।৪৪-৪৫) রত্যাভাস-হেতু মুমুক্ষু প্রভৃতিতে রত্যাভাসভব **সাত্ত্বিকাভাস** দেখা যায়। যথা—( ৮৫ ) বারাণসীবাসী এক ব্যক্তি যতি-গোষ্ঠীতে হরিচরিত যথেষ্ট গান করিতে করিতে পুলকাঞ্চিত হইয়া অশ্রুধারায় গণ্ডদ্বয় সিক্ত করিয়াছেন।

৮৬-৮৮। স্বভাবতঃই শিথিল চিত্তে হর্ষবিস্ময়াদির আভাসও উদিত হইলে তাহাকে **'সত্ত্বাভাস'** বলে, সত্ত্বাভাস হইতে জাত ভাবগুলিকেই **'সত্ত্বাভাসভব'** বলা হয়। ( ৮৭ ) শ্রীকৃষ্ণলীলা শ্রবণ করিতে করিতে ভক্তি-

অথ নিঃসত্ত্বাঃ—৪৬। **নিসর্গপিচ্ছিলস্বান্তে তদভ্যাসপরেঽপি চ।**
**সত্ত্বাভাসং বিনাপি স্যুঃ কাপ্যশ্রুপুলকাদয়ঃ ॥** (৮৯)

যথা—৪৪। নিশময়তো হরিচরিতং, ন হি সুখদুঃখাদয়োঽস্য হৃদি ভাবাঃ।
অনভিনিবেশাজ্জাতা, কথমশ্রবদশ্রমশ্রান্তম্? (৯০)

৪৭। **প্রকৃত্যা শিথিলং যেষাং মনঃ পিচ্ছিলমেব বা।**
**তেষ্বেব সাত্ত্বিকাভাসঃ প্রায়ঃ সংসদি জায়তে ॥** (৯১)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

উপরি শ্লথম্ অন্তঃ কঠিনং পিচ্ছিলং তদ্রূপত্বান্ন কুত্রাপি স্থিরং। শ্লথত্বং ত্বন্তর্বহিরপ্যকঠিনং তদ্রূপত্বাদ্যত্র কুত্রাপি সংসজ্জমানমিতি ভেদঃ। তত্র সতি, নিসর্গেতি ব্যাখ্যায়তে। যঃ কোঽপি নিসর্গপিচ্ছিলস্বান্তো ভবতি, সাত্ত্বিকোদয়ার্থং ধারণা-বিশেষেণাভ্যাসপরোঽপি ভবতি, তস্মিন্ সত্ত্বাভাসং বিনাপ্যশ্রুপুলকাদয়ো ভবন্তি। বহিরন্তঃকঠিনেষু তদভ্যাসেনাপি ও ভবন্তীত্যেবার্থঃ। সত্ত্বাভাসং বিনাপি ইত্যস্য নিসর্গেত্যনেনান্বয়ে ধারণাবিশেষস্যাপেক্ষ্যস্য বিশেষণত্বাপাতান্ন পৃথক্ ঘটত ইতি, অতএবাস্যোদাহরণমেকমেব করিষ্যতে, নিঃসত্ত্বানামেষাং সাত্ত্বিকাভাসে গণনা ত্বজ্ঞেষু সাত্ত্বিকবদাভাসন্তে ইত্যপেক্ষয়া ॥৮৯॥

নিশময়ত ইতি, অনভিনিবেশাৎ পিচ্ছিলত্বান্নহি ভাবা জাতাঃ, অনভিনিবেশস্য ময়াস্য মুহুরেবানুভূতোঽস্তীতি ভাবঃ। তথাঽপি কথমশ্রমশ্রান্তমশ্রবদিতি যদুক্তং, তৎ খল্বভ্যাসপরত্বাদেবেতি ব্যঞ্জিতম্ ॥ ৯০ ॥

সংসদ্যেবেত্যন্বয়ঃ, প্রায় ইতি শিথিলস্যান্যত্রাপি সম্ভবাৎ,শিথিলং শ্লথং সংসদি মহোৎসবকীর্ত্তনসভায়াম্ ॥৯১॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

তদ্রূপত্বান্ন কুত্রাপি স্থিরং, শ্লথত্বং ত্বন্তর্বহিরপ্যকঠিনং, তদ্রূপত্বাদ্যত্র কুত্রাপি সংসজ্জমানমিতি ভেদঃ ॥ ৮৯ ॥ সুখদুঃখাদয়ো নঃইতি সত্ত্বাভাসস্যাভাবত্বম্ ॥৯০॥ শিথিলং শ্লথং, সাত্ত্বিকাভাসস্ত্রিধোক্তঃ। সংসদি মহোৎসব-সভায়াম্। প্রায়

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

নিসর্গাৎ স্বভাবতঃ এব পিচ্ছিলমন্তঃকরণং যস্য তস্মিন্ রোদনাদ্যভ্যাসপরেঽপি ॥ ৮৯ ॥

উপরি শ্লথম্ অন্তঃ কঠিনং নাম পিচ্ছিলত্বম্। তদ্রূপত্বান্ন কাপি স্থিরম্। শ্লথত্বন্ত অন্তর্বহিরপ্যকাঠিন্যম্। তদ্রূপত্বাদ্ যত্র কুত্রাপি সংসজ্জ্যমানমিতি দ্বয়োর্ভেদঃ। অশ্রান্তং সততম্। অস্রং নেত্রজলম্ ॥ ৯০ ॥ সংসদি মহোৎসব-কীর্ত্তনসভায়াং ॥ ৯১ ॥ কৃষ্ণস্য হিতাৎ অন্যত্র অসুরে ॥ ৯২ ॥

---

রহিত প্রাচীন মীমাংসকেরও চিত্তে আনন্দ এবং গাত্রে উচ্চ পুলক দেখা দিয়াছিল। (৮৮) হে মুকুন্দ! চরিতামৃতরাশি বর্ষণকারী তোমার বাক্‌চাতুর্য্যের মহামহিমা কিরূপে বর্ণনা করিব? অনধিকারী বিষয়ী লোকেরাও আমার মুখ হইতে প্রভুর বিজয়-বার্ত্তা শুনিয়া অশ্রুভারাক্রান্ত হইতেছে!!

৮৯-৯১। **নিঃসত্ত্ব**—স্বভাবতঃই যাহাদের চিত্ত পিচ্ছিল (অন্তরে কঠিন, বাহিরে কোমল) অথবা যাহারা রোদনাদির অভ্যাসপরায়ণ, তাহাদের সত্ত্বাভাস ব্যতীতও কোনও সময়ে অশ্রুপুলকাদি হইতে পারে। (৯০) হরিচরিত-শ্রবণকারী ব্যক্তির হৃদয়ে অভিনিবেশহীনতায় সুখদুঃখাদি ভাবের অনুদয়েও কেন অবিশ্রান্ত অশ্রুধারা পাত হইল? (৯১) স্বভাবতঃ যাহাদের মন শিথিল বা পিচ্ছিল, তাহাদেরই মহোৎসব-কীর্ত্তনসভাদিতে প্রায়ই সত্ত্বাভাস হয়।

**অথ প্রতীপাঃ—৪৮। হিতাদন্যস্য কৃষ্ণস্য প্রতীপাঃ ক্রুদ্ভয়াদিভিঃ ;** (৯২)

তত্র **ক্রুধা**, যথা হরিবংশে—

৪৫। তস্য প্রস্ফুরিতৌষ্ঠস্য রক্তাধরতটস্য চ। বক্ত্রং কংসস্য রোষেণ রক্তসূর্য্যায়তে তদা ॥ (৯৩)

**ভয়েন**, যথা—৪৬। ম্লানাননঃ কৃষ্ণমবেক্ষ্য রঙ্গে, সিস্বেদ মল্লস্ত্বধিভালশুক্তি।
মুক্তিশ্রিয়াং সুষ্ঠু পুরোমিলন্ত্যা,-মত্যাদরাৎ পাদ্যমিবাজহার ॥ (৯৪)

যথা বা—৪৭। প্রবাচ্যমানে পুরতঃ পুরাণে, নিশম্য কংসস্য ভয়াতিরেকম্।
পরিপ্লবান্তঃকরণঃ সমন্তাৎ, পরিম্লানমুখস্তদাসীৎ ॥ (৯৫)

৪৯। **নাস্ত্যর্থঃ সাত্ত্বিকাভাসকথনে কোঽপি যদ্যপি।
সাত্ত্বিকানাং বিবেকায় দিক্ তথাপি প্রদর্শিতা ॥** (৯৬)

ইতি শ্রীশ্রীভক্তিরসামৃতসিন্ধৌ দক্ষিণবিভাগে ভক্তিরসসামান্য- নিরূপণে সাত্ত্বিক-লহরী তৃতীয়া।

——০ঃ * ঃ০——

---

**শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা**

কৃষ্ণস্য হিতাদন্যত্র বৈরিপ্রভৃতিষু ক্রুদ্ভয়াদিভির্হেতুভিঃ সাত্ত্বিকাভাসাঃ প্রতীপাঃ স্যুরিত্যর্থঃ। ম্লানানন ইতি মুক্তিশ্রিয়ামিত্যাদিনা তস্যান্তীতস্তমেব শরণমাশ্রিতবানিতি ধ্বনিতম্। ম্লানাস্যগোবিন্দমিত্যাদি পাঠস্তরপক্ষং ত্যক্তম্ ॥ ৯৪ ॥

॥*॥ ইতি পঞ্চলহর্য্যাত্মকে দক্ষিণবিভাগে সাত্ত্বিকলহরী তৃতীয়া ॥*॥

---

**শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা**

ইতি শিথিলমনসোঽন্যত্রাপি সম্ভবাৎ ॥ ৯১ ॥ কৃষ্ণস্য হিতাদন্যত্র বৈরিতৎসুহৃৎপক্ষা যে তে প্রতীপাঃ স্যুরিত্যর্থঃ ॥ ৯২ ॥ ম্লানাস্যেতি গোবিন্দমবেক্ষ্য ম্লানাস্যঃ মন্দাস্যঃ, ললাটমেব শুক্তিঃ মুক্তাস্ফোটঃ সৈব কর্ত্রী তত্র মুক্তিশ্রিয়ামাদরাৎ ॥ ৯৪॥

ইতি দক্ষিণবিভাগে সাত্ত্বিকলহরী তৃতীয়া ॥ ৩ ॥

——০ঃ * ঃ০——

---

**শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা**

রঙ্গভূমৌ কৃষ্ণমবেক্ষ্য ম্লানাননো মল্লঃ অধিভালশুক্তি কপালরূপশুক্তৌ বিভক্ত্যর্থেঽব্যয়ীভাবঃ পাদ্যপাত্রে সিস্বেদ উৎপ্রেক্ষামাহ—মুক্তিশ্রিয়াং পুরো মিলন্ত্যাং সত্যাম্ অত্যাদরাৎ পাদ্যমিব আজহার ॥ ৯৪ ॥ কথং কেন প্রবাচ্যমানে পুরাণে কংসস্য ভয়াতিরেকং নিশম্য কশ্চিদাসুরস্বভাবঃ পরিপ্লবান্তঃকরণঃ ক্ষুব্ধান্তঃকরণঃ তদা প্রবিম্লাণমুখ আসীৎ ॥৯৫॥

ইতি শ্রীশ্রীভক্তিরসামৃতসিন্ধৌ দক্ষিণবিভাগে সাত্ত্বিক-লহরী ॥৩॥

——০ঃ * ঃ০——

---

৯২-৯৬। **প্রতীপ**—শ্রীকৃষ্ণের শত্রু প্রভৃতিতে ক্রোধভয়াদিদ্বারা যে সাত্ত্বিকাভাস হয় তাহাকে ‘প্রতীপ’ বলে। (৯৩) **ক্রোধজপ্রতীপ**—রক্তাধর এবং প্রস্ফুরিতৌষ্ঠ কংসের মুখ তখন ক্রোধ রক্তবর্ণ সূর্য্যের ন্যায় প্রকাশ পাইতে লাগিল। (৯৪) **ভয়জ**—রঙ্গমঞ্চে শ্রীকৃষ্ণকে দেখিয়া ম্লানমুখ মল্লের কপালরূপ- শুক্তিতে স্বেদবিন্দু দেখা দিল, মনে হয় যেন অগ্রবর্ত্তিনী মুক্তিশ্রীকে অতিআদরে পাদ্যপাত্রে (কপালশুক্তিতে) পাদ্য প্রদান করিল। (৯৫) সম্মুখে পুরাণ পাঠ হইতেছিল, তাহাতে কংসের ভয়াতিশয্য শ্রবণ করত জনৈক অসুরস্বভাব ব্যক্তির অন্তঃকরণ চঞ্চল হওয়ায় বদনও মলিন হইয়া উঠিল। (৯৬) যদিও সাত্ত্বিকাভাস- বর্ণনে কোনই প্রয়োজন নাই, তথাপি সাত্ত্বিকভাব- সকলের পরিজ্ঞানার্থ এস্থলে দিক্দর্শন হইল।

( শ্রীল হরিদাস দাস-কৃত দক্ষিণ-বিভাগে সাত্ত্বিকলহরীর বঙ্গানুবাদ সমাপ্ত )

# ব্যভিচার্য্যাখ্যা চতুর্থ-লহরী

অথ ব্যভিচারিণঃ—

১। অথোচ্যন্তে ত্রয়স্ত্রিংশদ্ভাবা যে ব্যভিচারিণঃ। বিশেষেণাভিমুখ্যেন চরন্তি স্থায়িনং প্রতি ॥ (১)

২। বাগঙ্গ-সত্ত্বসূচ্যা জ্ঞেয়াস্তে ব্যভিচারিণঃ। সঞ্চারয়ন্তি ভাবস্য গতিং সঞ্চারিণোঽপি তে ॥ (২)

৩। উন্মজ্জন্তি নিমজ্জন্তি স্থায়িন্যমৃতবারিধৌ। ঊর্ম্মিবদ্বর্দ্ধয়ন্ত্যেনং যান্তি তদ্রূপতাঞ্চ তে ॥ (৩)

৪। নির্ব্বেদোঽথ বিষাদো, দৈন্যং গ্লানিশ্রমৌ চ মদগর্ব্বৌ।
শঙ্কা-ত্রাসাবেগা, উন্মাদাপস্মৃতী তথা ব্যাধিঃ ॥ (৪)

৫। মোহো মৃতিরালস্যং, জাড্যং ব্রীড়াবহিত্থা চ।
স্মৃতিরথ বিতর্কচিন্তা-মতিধৃতয়ো হর্ষ উৎসুকত্বঞ্চ ॥ (৫)

৬। ঔগ্র্যামর্ষাসূয়া,-শ্চাপল্যঞ্চৈব নিদ্রা চ। সুপ্তির্বোধ ইতীমে, ভাবা ব্যভিচারিণঃ সমাখ্যাতাঃ ॥ (৬)

---

শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

বাচা অঙ্গেন ভ্রূনেত্রাদিনা সত্ত্বেন চ সত্ত্বোৎপন্নেনানুভাবেন সূচ্যা জ্ঞাপ্যাঃ ॥ ২ ॥

কুত্র কিং বৎ? অমৃতবারিধাবূর্ম্মিবদিতি পশ্চাদেব যোজনীয়ম্ ॥ ৩ ॥

---

শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

বাগঙ্গসত্ত্বসূচ্যাঃ বাচা অঙ্গেন করভ্রূনেত্রাদিনা সত্ত্বেন সত্ত্বোৎপন্নেনানুভাবেন সূচ্যাঃ অববোধ্যাঃ ॥২॥ স্থায়িনি অম্বুনিধাবিব স্থিতে ঊর্মিবৎ স্থিতা ভাবাঃ। উপমিতস্যাকর্ষণাৎ উন্মজ্জনাদ্ বর্দ্ধয়ন্তি, নিমজ্জনাত্তদ্রূপতাঞ্চ যান্তি। অনেকে

---

শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

ব্যভিচারিপদস্যাবয়ব-ব্যুৎপত্ত্যা লক্ষণমাহ—বিশেষেণেতি। বিশেষেণাভিমুখ্যেন বিশেষসাহায্যেন যে ভাবাঃ স্থায়িনং প্রতি চরন্তি অথচ বচসা অঙ্গেন বা সত্ত্বেনান্তঃকরণধর্ম্মেণ বা সূচ্যাঃ সূচিতাস্তে ব্যভিচারিণো জ্ঞেয়াঃ। এবং তে ভাবাঃ সঞ্চারিপদেনাপ্যুচ্যন্তে। অতস্তৎপদস্যাপি অবয়ব ব্যুৎপত্ত্যা লক্ষণমাহ— সঞ্চারয়ন্তীতি ॥ ২ ॥

উন্মজ্জন্তীতি—ঊর্মির্যথা সমুদ্রাদুৎপদ্য সমুদ্রমেব বর্দ্ধয়তি, পশ্চাত্তত্রৈব লীনো ভবতি, তদ্বদ্ ব্যভিচরিভাবা অপি স্থায়িনঃ সকাশাদুৎপদ্য এনং বর্দ্ধয়তি, পশ্চাৎ তত্রৈব লীনা ভবন্তীত্যর্থঃ ॥ ৩ ॥

---

১-৩। এক্ষণে তেত্রিশটি ব্যভিচারি-ভাবের প্রসঙ্গই হইতেছে। **ব্যভিচারী**—বিশেষভাবে আভিমুখ্যে (বিশেষ সাহায্য করত) স্থায়িভাবের প্রতি চরণ-(গমন)-শীল অথচ বাক্য, অঙ্গ বা সত্ত্ব (অন্তঃকরণ-ধর্ম্মদ্বারা সংসূচিত হয় যাহারা, তাহাদিগকে 'ব্যভিচারি'-ভাব বলে। ইহারা ভাবের গতি সঞ্চারণ করে বলিয়া ইহাদিগকে **'সঞ্চারী'** ও বলা হয়। (৩) ব্যভিচারি-ভাব সকল তরঙ্গের ন্যায় স্থায়িভাবরূপ অমৃত-সমুদ্রে উন্মজ্জন ও নিমজ্জন করিয়া স্থায়িসমুদ্রকে বৃদ্ধি করত তাহাতেই লীন হইয়া যায় অর্থাৎ তরঙ্গ যেরূপ সমুদ্র হইতে উৎপন্ন হইয়া সমুদ্রকেই বর্দ্ধিত করত তাহাতেই লীন হইয়া যায়, তদ্রূপ ব্যভিচারি-ভাবগুলিও স্থায়িভাব হইতে উৎপন্ন হইয়া স্থায়িভাবের বৃদ্ধি করত পরে তাহাতেই মিশিয়া যায়।

৪-৬। নির্বেদ, বিষাদ, দৈন্য, গ্লানি, শ্রম,মদ, গর্ব, শঙ্কা, ত্রাস, আবেগ, উন্মাদ, অপস্মৃতি, ব্যাধি, মোহ, মৃত্যু, আলস্য, জাড্য, ব্রীড়া, অবহিত্থা, স্মৃতি, বিতর্ক, চিন্তা, মতি, ধৃতি, হর্ষ, ঔৎসুক্য, ঔগ্র্য, অমর্ষ, অসূয়া, চাপল্য, নিদ্রা, সুপ্তি ও বোধ—এই তেত্রিশটি ব্যভিচারিভাব।

তত্র **নির্ব্বেদঃ**—

৭। **মহার্ত্তিবিপ্রয়োগের্ষ্যাসদ্বিবেকাদিকল্পিতম্। স্বাবমাননমেবাত্র নির্ব্বেদ ইতি কথ্যতে।**
**অত্র চিন্তাশ্রুবৈবর্ণ্যদৈন্যনিঃশ্বসিতাদয়ঃ ॥** (৭)

তত্র **মহার্ত্ত্যা**,যথা—১। হন্ত দেহহতকৈঃ কিমমীভিঃ, পালিতৈর্বিফলপুণ্যফলৈর্নঃ।
এহি কালিয়হ্রদে বিষবহ্নৌ, স্বং কুটুম্বিনি! হঠাজ্জুহবাম ॥ (৮)

**বিপ্রয়োগেণ**, যথা—২। অসঙ্গমান্মাধবমাধুরীণা,-মপুষ্পিতে নীরসতাং প্রযাতে।
বৃন্দাবনে শীর্য্যতি হা কুতোঽসৌ, প্রাণিত্যপুণ্যঃ সুবলো দ্বিরেফঃ। (৯)

যথা বা দানকেলিকৌমুদ্যাম্ (২০)—৩। ভবতু মাধবজল্পমশৃণ্বতোঃ, শ্রবণয়োরলমশ্রবণির্মম।
তমবিলোকয়তোরবিলোচনিঃ, সখি! বিলোচনয়োশ্চ কিলানয়োঃ ॥ (১০)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

সদ্বিবেকোঽত্রাকর্ত্তব্যস্য কৃতত্বে কর্ত্তব্যস্য চাকৃতত্বে শোচনময়ো জ্ঞেয়ঃ ॥ ৭ ॥
ন ইতি দ্বিত্বেঽপি বহুবচনম্, "অস্মদোর্দ্বয়োশ্চে"তি পাণিনিস্মরণাদ্দেহহতকৈরিত্যত্র তু বহুবচনং বহুজন্মতাপেক্ষয়া ॥৮॥
অশ্রবণিরিত্যাদিরূপম্ "আক্রোশে নঞ্যনিঃ।" ॥১০॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

বেয়মুপমা? ॥ ৩ ॥ মহার্ত্তির্হ্যত্র শোকজা ॥ ৭ ॥

হন্তেতি ন ইতি দ্বিত্বেঽপি বহুবচনম্ 'অস্মদো দ্বয়োশ্চ' ইতি (পাণিনি ১।২।৫৯) সূত্রাৎ। হঠাদ্দারকান্ পরাভূয়েত্যর্থঃ ॥৮॥

বৃন্দাবনে মাধবস্য শ্রীকৃষ্ণস্য মাধুরীণামসঙ্গমাৎ শীর্য্যতি বিদীর্ণত্বং প্রাপ্নুবতি সতি অসৌ মল্লক্ষণঃ দ্বিরেফো মূর্খঃ। ভ্রমরপক্ষে মাধবো বসন্তঃ ॥৯॥ অশ্রবণিরিতি 'আক্রোশে নঞ্যনিঃ' (পাণিনি—৩।৩।১১২) ইত্যনি-প্রত্যয়াৎ বধিরত্বম্

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

মহার্ত্ত্যাদিভিঃ কল্পিতং স্বস্যাবমাননমেব নির্বেদঃ। অত্র চিন্তাদয়ো নির্বেদজন্যাঃ। সদ্বিবেকোঽত্রাকর্ত্তব্যস্য কৃতত্বে কর্ত্তব্যস্য চাকৃতত্বে শোচনময়ো জ্ঞেয়ঃ ॥ ৭ ॥

কুৎসিতো হতো হতক এবংভূতৈর্দেহৈঃ কিং প্রয়োজনম্? হে কুটুম্বিনি যশোদে! এহি স্বং দেহং বহ্নৌ জুহবাম। ন ইতি বহুবচনম্ অস্মদোর্দ্বয়োশ্চেতি পাণিনিস্মরণাৎ, দেহহতকৈরিত্যত্র বহুজনতাপেক্ষয়া ॥৮॥

সুবলরূপো দ্বিরেফো বর্বরঃ মাধবস্য শ্রীকৃষ্ণস্য মাধুরীণামসঙ্গমাৎ অপুষ্পিতে বৃন্দাবনে কথং প্রাণিতি জীবতি? পক্ষে দ্বিরেফো ভ্রমরঃ, মাধবো বসন্তঃ ॥৯॥

মাধবজল্পমশৃণ্বতোর্মম কর্ণয়োরশ্রবণির্বাধির্য্যং ভবতু। এবং লোচনয়োরবিলোকনিরান্ধ্যং ভবতু ॥ ১০ ॥

---

৭। **নির্বেদ**—মহা আর্ত্তি, বিয়োগ, ঈর্ষ্যা, সদ্বিবেক (অকর্ত্তব্যের করণে ও কর্ত্তব্যের অকরণে শোচনা) প্রভৃতি দ্বারা কল্পিত নিজের অবমাননাকেই 'নির্বেদ' বলে। ইহাতে চিন্তা, অশ্রু, বৈবর্ণ্য, দৈন্য ও নিঃশ্বাসাদি প্রকাশিত হয়।

৮-১৩। **মহার্ত্তিজাত** নির্বেদ—হে কুটুম্বিনি যশোদে! আমাদের এই পুণ্যরহিত কুৎসিতদেহ পালন করিয়া আর কি লাভ? এস, আমরা কালিয়হ্রদে বিষানলে আত্মদেহ হঠাৎ আহুতি দান করিব। **(৯) বিচ্ছেদে**—

৩৭

**ঈর্ষ্যয়া**, যথা হরিবংশে সত্যাদেবীবাক্যম্—

৪। স্তোতব্যা যদি তাবৎ সা নারদেন তবাগ্রতঃ। দুর্ভগোঽয়ং জনস্তত্র কিমর্থমনুশব্দিতঃ ? (১১)

**সদ্বিবেকেন**, যথা শ্রীদশমে ( ১৭।৫১।৪৭ )—

৫। মমৈষ কালোঽজিত ! নিষ্ফলো গতো, রাজ্যশ্রিয়োন্নদ্ধমদস্য ভূপতেঃ।
মর্ত্ত্যাত্মবুদ্ধেঃ সুতদারকোষভূ,-ষ্বাসজ্জমানস্য দুরন্তচিন্তয়া ॥ (১২)

**৮। অমঙ্গলমপি প্রোচ্য নির্ব্বেদং প্রথমং মুনিঃ। মেনেঽমুং স্থায়িনং শান্ত ইতি জল্পন্তি কেচন ॥ (১৩)**

**অথ বিষাদঃ—**

**৯। ইষ্টানবাপ্তিপ্রারব্ধকার্য্যাসিদ্ধিবিপত্তিতঃ। অপরাধাদিতোঽপি স্যাদনুতাপো বিষণ্ণতা ॥ (১৪)**

---

শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃত

সা রুক্মিণী। অয়ং মল্লক্ষণঃ ॥১১॥ কেচনেতি। স্বমতে তু শান্তরসে শান্ত্যাখ্যায়া রতেরেব স্থায়িভাবত্বাৎ। অত্র তু নির্ব্বেদস্য প্রথমোক্তি-মুনিবচনানুবাদরূপত্বাদিতি ভাবঃ ॥ ১৩ ॥

---

শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

অবিলোকনিরায়াম্ ॥ ১০ ॥ কেচনেতি—স্বমতে তু শান্তরসে শান্ত্যাখ্যায়া রতেরেব স্থায়িভাবত্বাৎ। অত্র তু নির্ব্বেদস্য প্রথমোক্তিঃ স্থায়িবৃদ্ধিকরেত্যমঙ্গলশঙ্কাপ্যনুচিতেতি মুক্তভিপ্রায়বিধানার্থঃ ॥১৩॥

---

শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

হে কৃষ্ণ ! তবাগ্রতঃ সা রুক্মিণী কিমর্থং তেন মুনিনা শব্দিতঃ ? সত্যভামায়া এতাদৃশ-সৌভাগ্যং নাস্তীতি শব্দ-প্রয়োগঃ কথং কৃতঃ ? ॥১১॥ মমৈষ ইতি মুচুকুন্দ-বাক্যম্ ॥১২॥

ননু ব্যভিচারিগণনায়াং অমঙ্গলস্য নির্ব্বেদস্য প্রথমতঃ কথং গণনা কৃতা—তত্রাহ অমঙ্গলমিতি। মুনিস্তং প্রথমং প্রোচ্য শান্তরসে অমুং নির্ব্বেদং স্থায়িনং মেনে। তথাচ তস্য অমঙ্গলত্বেঽপি স্থায়িভাবত্বেন প্রাধান্যাৎ প্রথমত উক্তিঃ সঙ্গতেতি ভাবঃ। অত্র তু নির্ব্বেদস্য প্রথমোক্তিস্তু মুনিবচনানুবাদরূপত্বাদিতি ভাবঃ ॥১৩॥

---

হায়রে ! পুণ্যহীন সুবলরূপ এই বর্ব্বর, মাধবের ( শ্রীকৃষ্ণের ) মাধুর্য্যবিহীনতায় অপুষ্পিত, নীরস ও শীর্ণপ্রায় বৃন্দাবনে কিরূপে বাঁচিতে পারে ? পক্ষে—বসন্তের অনাগমে অপুষ্পিত, শ্রীহীন ও শুষ্কপ্রায় বৃন্দাবনে কি ভ্রমর জীবিত থাকিতে পারে ? ( ১০ ) হে সখি ! মাধবের গুণানুবাদ শ্রবণ না করিতে পারিলে আমার কর্ণদ্বয় সুষ্ঠু বধির হউক, তাঁহার অদর্শনে এই নয়নদ্বয়ও অন্ধ হইয়া যাউক। (১১) **ঈর্ষ্যায়**—[সত্যভামা বলিলেন—] নারদ যদি তোমার অগ্রেও তাহার ( রুক্মিণীই ) প্রশংসাই করিল, তবে এই মাদৃশ দুর্ভগাজনকে এখানে ডাকিলে কেন ? [বি—হে কৃষ্ণ ! তোমার সম্মুখে রুক্মিণীই নারদের প্রশংসার্হা হইয়াছে, তবে আবার 'সত্যভামার এতাদৃশ ভাগ্য নাই'—এরূপ বাক্য কেন তিনি প্রয়োগ করিলেন ? ] ( ১২ ) **সদ্বিবেকে**—[ মুচুকুন্দ-বাক্য ] হে অজিত ! আমিও দেহাত্মবুদ্ধিসম্পন্ন, পুত্র-স্ত্রী-কোশ-রাজত্বের প্রতি আসক্তচিত্ত এবং রাজ্যসম্পদে অতিমত্ত হইয়া এতাবৎকাল দুরন্ত চিন্তাতেই বিফলে কাটাইয়াছি। ( ১৩ ) [শ্রীগোস্বামিপাদের মতে শান্তরসে শান্তাখ্যা রতিরই স্থায়িভাবতা স্বীকৃত হইলেও এস্থলে নির্ব্বেদের প্রথমোক্তি শ্রীভরতমুনির বচনের অনুবাদরূপেই ধর্ত্তব্য। ] কেহ কেহ বলেন যে ভরতমুনি অমঙ্গলরূপ হইলেও নির্ব্বেদকে প্রথমতঃ পাঠ করিয়া শান্তরসে নির্ব্বেদেরই স্থায়িত্ব স্বীকার করিয়াছেন।

১৪-২০। **বিষাদ**—ইষ্টবস্তুর অপ্রাপ্তি, প্রারব্ধ কার্য্যের অসিদ্ধি, বিপত্তি এবং অপরাধাদি হইতে যে অনুতাপ

১০। **অত্রোপায়সহায়ানুসন্ধিশ্চিন্তা চ রোদনম্। বিলাপশ্বাসবৈবর্ণ্যমুখশোষাদয়োঽপি চ ॥** (১৫)

তত্র **ইষ্টানবাপ্তিতো**, যথা—

৬। জরাং যাতা মূর্ত্তির্মম বিবশতাং বাগপি গতা, মনোবৃত্তিশ্চেয়ং স্মৃতিবিধুরতা-পদ্ধতিমগাৎ।
অঘধ্বংসিন্! দূরে বসতু ভবদালোকনশশী, ময়া হন্ত প্রাপ্তো ন ভজনরুচেরপ্যবসরঃ ॥ (১৬)

**প্রারব্ধকার্য্যাসিদ্ধেঃ,** যথা—

৭। স্বপ্নে ময়াদ্য কুসুমানি কিলাহৃতানি, যত্নেন তৈর্বিরচিতা বনমালিকা চ।
যাবন্মুকুন্দ-হৃদি হন্ত নিধীয়তে সা, হা তাবদেব তরসা বিররাম নিদ্রা ॥ (১৭)

**বিপত্তেঃ,** যথা—৮। কথমনায়ি পুরে ময়কা সুতঃ, কথমসৌ ন নিগৃহ্য গৃহে ধৃতঃ?
অমুমহো বত দন্তিবিধুন্তদো, বিধুরিতং বিধুমত্র বিবিৎসতি ॥* (১৮)

**অপরাধাৎ,** যথা শ্রীদশমে (১০।১৪।৯)—

৯। পশ্যেশ! মেঽনার্য্যমনন্ত আদ্যে, পরাত্মনি ত্বয্যপি মায়ি-মায়িনি।
মায়াং বিতত্যেক্ষিতুমাত্মবৈভবং, হ্যহং কিয়ানৈচ্ছমিবার্চিরগ্নৌ ॥ (১৯)

---

### শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

বিধুরতা রহিতত্বম্ ॥১৬॥ কথমনায়ীতি শ্রীব্রজেন্দ্রবচনং, তচ্চ মঞ্চানামত্যুচ্চত্বেন দূরেঽপি দর্শনসম্ভবাৎ। বিধুরিতং দুঃখিতং বিধিৎসতি কর্ত্তুমিচ্ছতি। হরিরিত্যাদি পাঠান্তরং ত্যক্তম্ ॥১৮॥

অর্য্যঃ সুজনস্তস্য ভাব আর্য্যং, অতস্তদ্বিপরীতং দৌর্জন্যমনার্য্যং। কিন্তৎ? আত্মনস্তব বৈভবং মাহাত্ম্য-মীক্ষিতুমৈচ্ছং যৎ [ ভা ১০।১৩।১৫ ] "দ্রষ্টুং মঞ্জু মহিত্বমি"ত্যুক্তেঃ। নন্বেবঞ্চেত্তর্হি কো দোষস্তত্রাহ—ত্বন্মাহাত্ম্যং দ্রষ্টুং তত্রাপি মায়াং বিতত্য দ্রষ্টুং কিয়ান্ কো বরাকোঽহমিত্যর্থঃ। কিয়ত্ত্বে দৃষ্টান্তঃ—অগ্নৌ অর্চ্চিরিবেতি ॥ ১৯ ॥

---

### শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

বিধুরতা রহিতত্বম্, অঘধ্বংসিন্ দুঃখনাশক! 'অঘং দুরিতদুঃখয়ো'রিতি বিশ্বঃ।১৬॥ হন্ত হর্ষে হা বিষাদে ॥১৭॥

হরিরনায়ীত্যুচ্চমঞ্চস্থস্য শ্রীনন্দস্য বচনম্। কিং জুগুপ্সায়াম্। অত্র নীতোঽয়ং যত্তন্নিন্দিতং কৃতমিত্যর্থঃ। কিং বিকল্পে। বিধুশব্দস্য চন্দ্রপরোঽর্থো বাচ্যসিদ্ধাঙ্গব্যঙ্গ্যঃ। মরণঞ্চ জলদ-ভুজগজং প্রসহ্য কুরুতে বিষং বিয়োগিনী-

---

### শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

মূর্ত্তির্জরাং প্রাপ্তা, তেন বৃন্দাবনাদৌ গমনসামর্থ্যং গতম্। মনোবৃত্তিশ্চ ভবৎস্মৃতের্বিধুরতা-পদবীমভাবগদবীমগাৎ; হে অঘধ্বংসিন্! ভবদালোকনরূপচন্দ্রো দূরে বসতু, কিন্তু ভজনেত্যাদি ॥ ১৬ ॥

কথমনায়ীতি শ্রীব্রজেন্দ্রবচনম্। অমুং শ্রীকৃষ্ণরূপবিধুং তুদতি বিধুন্তদঃ কুবলয়াপীড়হস্তিরূপরাহুঃ বিধুরিতং দুঃখিতং বিধিৎসতি কর্ত্তুমিচ্ছতি ॥ ১৮ ॥ পশ্যেশেতি ব্রহ্মবাক্যম্ ॥ ১৯ ॥

---

জন্মে, তাঁহাকে 'বিষাদ' বলে। বিষাদে উপায় ও সহায়ের অনুসন্ধান, চিন্তা, রোদন, বিলাপ শ্বাস, বৈবর্ণ্য ও মুখশোষাদি প্রাকাশ পায়। (১৬) **ইষ্টবস্তুর অপ্রাপ্তিতে**—হে অঘনাশন! আমার শরীর জরাজীর্ণ, বাক্য অবশ, মনোবৃত্তিও ভবদীয় স্মৃতিরহিত হইয়াছে; ভবদীয় দর্শনরূপ চন্দ্র ত দূরেই থাকুক্, হায়, এতাবৎকাল আমি ভজনরুচির অবসরও পাইলাম না। (১৮) **প্রারব্ধকার্য্যের অসিদ্ধিতে**—অদ্য স্বপ্নে আমি কুসুমচয়ন করিয়াছি,

---

* পাঠান্তরম্—হরিরনায়ি পুরে কিময়ং ময়া নিজগৃহে বিনিগৃহ্য ন কিং ধৃতঃ? অহহ পশ্যত দন্তিবিধুন্তদো, বিধুরিতং বিধুমত্র বিবিৎসতি ॥

যথা বা—১০। স্যমন্তকমহং হৃত্বা গতো ঘোরাস্যমন্তকম্। করবৈ তরণীং কাং বা ক্ষিপ্তো বৈতরণীমহং ? (২০)

অথ **দৈন্যম্**—১১। **দুঃখত্রাসাপরাধাদ্যৈরনৌর্জিত্যন্তু দীনতা।**
**চাটুকৃন্মান্দ্য-মালিন্য-চিন্তাঙ্গজড়িমাদিকৃৎ॥** (২১)

তত্র **দুঃখেন**, যথা শ্রীদশমে ( ১০।৫১।৫৭ )—

১১। চিরমিহ বৃজিনার্ত্তস্তপ্যমানোঽনুতাপৈ,-রবিতৃষষড়মিত্রো লব্ধশান্তিঃ কথঞ্চিৎ।
শরণদ ! সমুপেতস্ত্বৎপদাব্জং পরাত্ম,-ন্নভয়মৃতমশোকং পাহি মাপন্নমীশ ! (২২)

**ত্রাসেন**, যথা প্রথমে ( ১।৮।১০ )—

১২। অভিদ্রবতি মামীশ ! শরস্তপ্তায়সং প্রভো ! কামং দহতু মাং নাথ ! মা মে গর্ভো নিপাত্যতাম্॥ (২৩)

---

শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

স্যমন্তকহমিতি অক্রূরচিন্তা। কাং বেত্যত্র তু কিং বেতি পাঠঃ সভ্যঃ॥ ২০॥

অনৌর্জিত্যমাত্মন্যতিনিকৃষ্টতামননং। চাটুস্তন্ময়ী যাচ্ঞা। হৃদয়স্য মান্দ্যমপাটবং মালিন্যমস্বাচ্ছ্যং চিন্তা নানাভাবনা॥২১॥ শ্রীপরীক্ষিন্মাতা তং গর্ভস্থিতং শ্রীকৃষ্ণসেবায়ামর্হিষ্যন্তং মত্বা স্বস্ত তত্রাযোগ্যং মত্বা তদ্রক্ষার্থং নিবেদয়তি—অভিদ্রবতীতি। তপ্তমগ্নিমুদ্গিরৎ আয়সং লৌহশল্যং যস্য সঃ॥ ২৩॥

---

শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

নামিতিবৎ। বিধুরিতং দুঃখিতং বিধিৎসতি কর্ত্তুমিচ্ছতি॥১৮॥ স্যমন্তকমিত্যক্রূরস্য বচনম্। তত্রার্দ্ধে বিবাদঃ, উত্তরার্দ্ধে সহর্ষাসুসন্ধিঃ। বৈতরণীং লক্ষীকৃত্য কামিতি বিধেয়লিঙ্গগ্রহণাৎ স্ত্রীত্বম্॥ ২০॥ অনৌর্জিত্যমাত্মন্যতিনীচতা-মননম্। চাটু দৈন্যবোধকং বচনম্। হৃদো মান্দ্যমপাটবম্॥২১॥ অভীতি—তপ্তমগ্নিমুদ্গিরৎ আয়সং লোহশল্যং যত্র সঃ,

---

শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

ঘোরমাস্যং মুখং যস্য তম্ অন্তকং গতঃ। অতএব বৈতরণ্যাং ক্ষিপ্তোঽহং কিংবা তরণীং করবৈ॥ ২০॥

অনৌর্জিত্যমাত্মন্যতিনিকৃষ্টতামননম্। চিরমিহেতি মুচুকুন্দ-বাক্যম্। অভিদ্রবতীত্যুত্তরাবাক্যম্। তপ্তমগ্নি-

---

যত্নসহকারে তদ্দ্বারা মাল্যও বিরচণ করিলাম। কিন্তু হায় ? যখনই তাহা শ্রীকৃষ্ণ-গলে সমর্পণ করিতেছি, অমনিই নিদ্রাভঙ্গ হইয়া গেল !! (১৮) **বিপত্তিতে**—[ নন্দমহারাজের বাক্য—] হায়রে ! কেন আমি পুত্রকে মথুরায় আনিলাম ? কেনই বা উহাকে গৃহে শাসন করত অবরুদ্ধ করিলাম না ? অহো ! এক্ষণে এই কৃষ্ণচন্দ্রকে কুবলয়াপীড়হস্তিরূপ রাহু দুঃখ দিতে ইচ্ছা করিতেছে ! (১৯) **অপরাধে**—হে প্রভো ! আমার অন্যায় আচরণ দেখুন ! আমি মায়াবিগণেরও মোহ-জনক অনন্ত আদিপুরুষ পরমাত্মস্বরূপী আপনার প্রতি মায়া বিস্তার করত ভবদীয় ঐশ্বর্য্য-দর্শনে অভিলাষী হইয়াছিলাম ! অহো ! অগ্নি হইতে উদ্ভূত জ্বালা যেরূপ অগ্নির প্রতি স্বপ্রভাবপ্রচারে অক্ষম হয়, আমিও তদ্রূপ আপনা হইতে জাত হইয়াও আপনার প্রতি প্রভাব-বিস্তার করিতে বিন্দুমাত্রও সমর্থ নহি। (২০) **অক্রূরের চিন্তা**—স্যমন্তক মণিহরণ করিয়া ত আমি ভয়ানক-মুখ যমের গৃহেই গিয়াছি ! এক্ষণে বৈতরণীতে নিক্ষিপ্ত হইয়া কাহকেই বা তরণী করিব ?

২১-২৫। **দৈন্য**—দুঃখ, ত্রাস ও অপরাধাদি হইতে যে স্ববিষয়ে অতিনিকৃষ্টতা-বুদ্ধি হয়, তাহাকে 'দীনতা' বলে। ইহাতে চাটু, হৃদয়ের মান্দ্য (অপটুতা), মালিন্য, চিন্তা, ও জাড্যাদি প্রকাশ পায়। (২২) **দুঃখে**—[ মুচুকুন্দ-বাক্য ] হে শরণদ, পরমাত্মন্ ঈশ ! আমি ইহলোকে দীর্ঘকালযাবৎ কর্মফলভোগে

**অপরাধেন**, যথা শ্রীদশমে ( ১০।১৪।১০ )—

১৩। অতঃ ক্ষমস্বাচ্যুত ! মে রজো-ভুবো, হ্যজানতস্ত্বৎপৃথগীশমানিনঃ ।
অজাবলেপান্ধতমোঽন্ধচক্ষুষ, এষোঽনুকম্প্যো ময়ি নাথবানিতি ॥ (২৪)

আদ্যশব্দেন **লজ্জয়াপি**, যথা তত্রৈব ( ভা ১০।২২।১৪ )—

১৪। মাঽনয়ং ভোঃ ! কৃথাস্ত্বাস্তু নন্দগোপসুতং প্রিয়ম্ । জানীমোঽ ব্রজশ্লাঘ্যং দেহি বাসাংসি বেপিতাঃ ॥ (২৫)

অথ গ্লানিঃ—

**১২। ওজঃ সোমাত্মকং দেহে বলপুষ্টিকৃদস্য তু। ক্ষয়াচ্ছ মাধি-রত্যাদ্যৈগ্লানিনির্ষ্প্রাণতা মতা।**
**কম্পাঙ্গজাড্য-বৈবর্ণ্য-কার্শ্য-দৃগ্ভ্রমণাদিকৃৎ ॥** (২৬)

---

শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা

অজো জগৎকর্ত্তাহমিতি মদেন গাঢ়তমোরূপেণ অন্ধীভূতনেত্রস্য অতস্ত্বৎ পৃথগীশমানিনঃ, অন্যত্র প্রভুম্মন্যত্বেন বর্ত্তমানোঽপি, এষোঽহমনুকম্প্যঃ কথং ? নাথবান্ দাস ইত্যেবং। ননু পরমেষ্ঠিনস্তব দাস্যং কিমর্থং ? তত্রাহ ময়ি ভগবতি নিমিত্তং মদেকপ্রাপ্ত্যর্থমিত্যর্থঃ ॥২৪ ॥ ওজঃ শুক্রাদপ্যুৎকৃষ্টো ধাতুবিশেষঃ ॥ ২৬ ॥

---

শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা

বক্ষ্যমাণরত্যনুস্পর্শনমিদম্ দৈন্যম্ ॥ ২৩ ॥ এষোঽনুকম্প্যঃ কথং নাথবানিতি দাস ইত্যেব। তন্ন, তব দাস্যং কিমর্থং ? তত্রাহ—ময়ি ভগবতি নিমিত্তে মদেকপ্রাপ্ত্যর্থমিতি ॥২৪॥ ওজঃ শুক্রাদপ্যুৎকৃষ্টো ধাতুবিশেষঃ। নিষ্প্রাণতা নির্বলতা ॥২৬॥

---

শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা

মুদ্গিরৎ আয়সং লোহশল্যং যস্য স শরঃ। অতঃ ক্ষমস্বেতি ব্রহ্মবাক্যম্। রজোগুণেন ভুরুৎপত্তির্যস্য তথাভূতস্য মম অপরাধং ক্ষমস্ব। অহমেব সৃষ্টিকর্ত্তা ঈশ্বর ইতি ত্বত্তঃ সকাশাৎ পৃথগীশমানিনঃ। তত্র হেতুঃ ব্রহ্মাঽহম্ অজঃ অজন্মা স এবাবলেপঃ অহঙ্কারঃ তদ্রূপেণান্ধঃ তমসান্ধকারেণ অন্ধে চক্ষুষী যস্য তথাপ্যেষ মল্লক্ষণো জনোঽনুকম্প্যঃ। তত্র প্রকারং স্বয়মেবাহ—অন্যত্রেন্দ্রাদৌ প্রভুত্বাহঙ্কারবত্ত্বেঽপি ময়ি বিষয়ে তু নাথবান্ দাস ইতি ভাবনয়া অনুকম্পা কর্ত্তব্যা ॥ ২২-২৪ ॥ মাঽনয়মিতি চীরহরণপ্রসঙ্গে ব্রজসুন্দরীণাং বাক্যম্ ॥ ২৫ ॥

ওজঃ শুক্রাদপ্যুৎকৃষ্টো ধাতুবিশেষঃ। তচ্চ সোমাত্মকং চন্দ্রদেবতাকমিত্যর্থঃ। শ্রমমনঃপীড়ারমণাদ্যৈশ্চরমোজসঃ

---

পীড়িত হইয়াছি, অনুতাপে সন্তাপিত, অবিতৃপ্ত ইন্দ্রিয়-শত্রুদের তাড়নায় শান্তিরহিত হইয়া দৈববশতঃ অভয়, অশোক ও অমৃতস্বরূপ ভবদীয় পাদপদ্ম প্রাপ্ত হইয়াছি। এক্ষণে প্রসন্ন আমাকে রক্ষা করুন। (২৩) **ত্রাসে**—[ উত্তরার বাক্য ] হে প্রভো ! জলন্ত লৌহশল্যযুক্ত এই শর আমার দিকে আসিতেছে ! হে নাথ ! উহা আমাকে যথেচ্ছ দগ্ধ করুক, কিন্তু আমার গর্ভপাত যেন না হয়! (২৪) **অপরাধে**—[ ব্রহ্মা বলিলেন—] হে অচ্যুত! আমি রজোগুণজাত বলিয়া স্বভাবতঃই অজ্ঞান এবং স্বতন্ত্র ঈশ্বরাভিমানী, জগতের সৃষ্টিকর্ত্তা বলিয়া অহঙ্কারে আমি অন্ধ হইয়াছি। অতএব 'এ ব্রহ্মা আমার আজ্ঞাহীন ভৃত্য ও দয়ার পাত্র'—এরূপ বিবেচনা করত আমাকে ক্ষমা করুন। (২৫) **লজ্জায়**—[ গোপীগণের বাক্য ] হে কৃষ্ণ! এরূপ অন্যায় আচরণ করিও না, আমরা নন্দনন্দন ও ব্রজমণ্ডলে প্রশংসনীয় তোমাকে আমাদের প্রিয় বলিয়াই ত জানি। অতএব বসন দাও, আমরা কাঁপিতেছি।

২৬-৩০। **গ্লানি**—দেহে বল ও পুষ্টিকারী সোমাত্মক ( চন্দ্র দেবতাক ), শুক্র হইতেও উৎকৃষ্ট ধাতু-

তত্র **শ্রমেণ**, যথা—১৫। আঘূর্ণন্মণিবলয়োজ্জ্বলপ্রকোষ্ঠা, গোষ্ঠান্তর্মধুরিপুকীর্ত্তি-নর্ত্তিতৌষ্ঠী।
লোলাক্ষী দধিকলসং বিলোড়য়ন্তী, কৃষ্ণায় ক্লমভরনিঃসহা বভূব ॥ (২৭)

যথা বা—১৬। গুম্ফিতুং নিরুপমাং বনস্রজং, চারু পুষ্পপটলং বিচিন্বতী।
দুর্গমে ক্লমভরাতিদুর্ব্বলা, কাননে ক্ষণমভূন্মৃগেক্ষণা ॥ (২৮)

**আধিনা**, যথা—১৭। সা রসব্যতিকরেণ বিহীনা, ক্ষীণজীবনতয়োচ্ছলহংসা।
মাধবাদ্য বিরহেণ তবাম্বা, শুষ্যতি স্ম সরসী শুচিনেব ॥ (২৯)

**রত্যা**, যথা রসসুধাকরে—২৩। অতিপ্রযত্নেন রতান্ততান্তা, কৃষ্ণেন তল্পাবরোপিতা সা।
আলম্ব্য তস্যৈব করং করেণ, জ্যোৎস্না-কৃতালিন্দমলিন্দমাপ ॥ (৩০)

---

**শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা**

লোলাক্ষীতি মধুরিপুকীর্ত্তিগানে শ্বশ্রূপ্রভৃতিত আশঙ্কয়া নিঃসহা বিবশাঙ্গী ॥২৭॥ সা তবাম্বেত্যন্বয়ঃ। রসঃ সুখ-ব্যতিকরঃ সম্পর্ক আসঙ্গঃ। পক্ষে সারসানি পক্ষিবিশেষাঃ, পদ্মানি চেত্যেকশেষাৎ। শুচিস্ত্বষাঢ় ইত্যমরঃ ॥ ২৯ ॥ অলিন্দং গৃহাগ্রকুট্টিমম্ ॥৩০॥

---

**শ্রীল-মুকুন্দদাসগোস্বামিপাদ-কৃতা**

আঘূর্ণন্মণীতি পদ্যে শ্রীনন্দগৃহাধ্যক্ষা ধনিষ্ঠা জ্ঞেয়া। নিঃসহা নির্বলা ॥ ২৭ ॥ সা তহবাম্বেতি যোজনা, রসানাং ব্যতিকরঃ সম্পর্কস্তেন, জীবনং প্রাণঃ হংস আত্মা। পক্ষে—সারসানি পদ্মানি ॥ ২৯ ॥ অলিন্দং গৃহাগ্র কুট্টিমম্ ॥ ৩০ ॥

---

**শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা**

ক্ষয়াৎ জাতা যা নিষ্প্রাণতা সা গ্লানিরিত্যর্থঃ ॥ ২৬ ॥

আঘূর্ণতঃ 'চুরি' ইতি খ্যাতা মণিবলয়া যত্র তথাভূতং প্রকোষ্ঠং যস্যাঃ সা, শ্রীকৃষ্ণার্থং দধিকলসং বিলোড়য়ন্তী নিঃসহা বিবশাঙ্গী বভূব। মধুরিপু-কীর্ত্তিগানে শ্বশ্রূপ্রভৃতিতঃ আশঙ্কয়া লোলাক্ষী ॥ ২৭ ॥

হে মাধব! তব বিরহেণ সা যশোদা শুষ্যতি। শুচিনা গ্রীষ্মেণ সরসীব। রসব্যতিকরেণানন্দ-সমূহেন বিহীনা, সরোবর পক্ষে—সারসা জলচরপক্ষিবিশেষাস্তেষাং ব্যতিকরেণ সমূহেন বিহীনা, তত্র জলাভাবাৎ ক্ষীণজীবত্বেন উচ্চলন্ হংসাখ্যঃ জীবাত্মা যস্যাঃ পক্ষে ক্ষীণত্বেন উচ্চলন্ হংসঃ পক্ষী যতঃ ॥ ২৯ ॥

শ্রীকৃষ্ণেনাতিপ্রযত্নাৎ তল্পাদবরোপিতা সা কিল গৃহাগ্রকুট্টিমমাপ। কীদৃশী? রমণস্য অন্তে তান্তা গ্লানিযুক্তা ॥৩০॥

---

বিশেষকে 'ওজঃ' বলে। শ্রম, মনঃপীড়া ও রত্যাদি দ্বারা ক্ষয় হইলে যে দুর্বলতা জন্মে—তাহাকে 'গ্লানি' কহে। ইহাতে কম্প, অঙ্গজাড্য, বৈবর্ণ্য, কৃশতা ও চক্ষুর্ঘূর্ণাদি প্রকাশ পায়। (২৭) **শ্রমে—**শ্রীরাধা গোষ্ঠমধ্যে শ্রীকৃষ্ণ-নিমিত্ত দধিকলস মন্থন করিতে থাকিলে তাঁহার মণিময় বলয়গুলি ঈষৎ ঘূর্ণিত হওয়ায় প্রকোষ্ঠ (হস্ত) উজ্জ্বল হইয়াছিল, তৎকালে তাঁহার ওষ্ঠদেশ মধুরিপুর কীর্ত্তিগাথায় নর্ত্তন করিতেছিল, শ্বশ্রূপ্রভৃতির আশঙ্কায় তাঁহার নয়ন চঞ্চলায়মান হইল এবং বিলোড়ন করিতে করিতে তিনি শ্রমাতিশয্যে বিবশাঙ্গী হইলেন। (২৮) মৃগ-নয়না রাধা অতুলনীয় বনমালা গুম্ফন করিতে প্রবৃত্তা হইয়া দুর্গম কাননে সুচারু পুষ্পরাশি চয়ন করিতে করিতে ক্লান্তিভরে কিছুক্ষণ অতি দুর্বলা হইলেন। (২৯) **মনঃপীড়ায়—**হে মাধব! তোমার বিরহে অদ্য তোমার মাতা গ্রীষ্মকালে জলাভাবে সারস ও হংসবিরহিত সরোবরের ন্যায় সুখসম্পর্কহীনা ও ক্ষীণপ্রাণতা-হেতু মৃতপ্রায়া হইয়াছেন। (৩০) **রতিহেতু—**রতিক্রীড়ার অবসানে শ্রীমতী এতই গ্লানি প্রাপ্তি করিয়াছিলেন

অথ **শ্রমঃ**—১৩। **অধ্ব-নৃত্য-রথাদ্যুত্থঃ খেদঃ শ্রম ইতীর্য্যতে।**
**নিদ্রা-স্বেদাঙ্গসম্মর্দ্দ-জৃম্ভাশ্বাসাদিভাগসৌ॥** (৩১)

তত্র **অধ্বনো**; যথা—১৯। কৃতাগসং পুত্রমনুব্রজন্তী, ব্রজাজিরান্তর্ব্রজরাজরাজ্ঞী।
পরিস্খলৎকুন্তলবন্ধনেয়ং,বভূব ঘর্ম্মাম্বুকরম্বিতাঙ্গী॥ (৩২)

**নৃত্যাদ্**, যথা—২০। বিস্তীর্ণোত্তরলিতহারমঙ্গহারং, সঙ্গীতোন্মুখমুখরৈর্বৃতঃ সুহৃদ্ভিঃ।
অম্বিষ্ণুর্বিরচিতনন্দসূনুপর্ব্বা, কুর্ব্বাণস্তটভুবি তাণ্ডবানি রামঃ॥ (৩৩)

**রতাদ্**, যথা শ্রীদশমে ( ১০।৩৩।২০ )—
২১। তাসাং রতিবিহারেণ শ্রান্তানাং বদনানি সঃ। প্রামৃজৎ করুণঃ প্রেম্ণা শন্তমেনাঙ্গ পাণিনা॥ (৩৪)

**অথ মদঃ**—

১৪। **বিবেকহর উল্লাসো মদঃ স দ্বিবিধো মতঃ। মধুপানভবোঽনঙ্গবিক্রিয়াভরজোঽপি চ।**
**গত্যঙ্গ-বাণীস্খলন-দৃগ্-ঘূর্ণা-রক্তিমাদিকৃৎ॥** (৩৫)

তত্র **মধুপানভবো**, যথা ললিতমাধবে ( ৫।৪১ )—
২২। বিলে কূপ নু বিলিল্যিরে নৃপপিপীলিকাঃ পীড়িতাঃ, পিনষ্মি জগদণ্ডকং ননু হরিঃ ক্রুধং ধাস্যতি।
শচীগৃহকুরঙ্গ রে! হসসি কিং ত্বমিত্যুন্মদ,-ন্নুদেতি মদডম্বরস্খলিতচূড়মগ্রে হলী॥ (৩৬)

---

**শ্রীল-জীবগোস্বামিপাদ-কৃতা**

**ব্রজরাজরাজ্ঞীতি**—ব্রজে রাজতে যা রাজ্ঞী সেত্যর্থঃ; এবমন্যত্রাপি, ব্রজরাজপত্নীতি বা পাঠঃ॥৩২॥

---

**শ্রীল-মুকুন্দদাস-গোস্বামিপাদ-কৃতা**

ব্রজরাজরাজ্ঞী শ্রীনন্দস্য স্ত্রী॥ ৩২॥

---

**শ্রীল-বিশ্বনাথ-চক্রবর্ত্তিপাদ-কৃতা**

বিরচিতং নন্দসূনোঃ শ্রীকৃষ্ণস্য পর্ব্ব উৎসবো যেন তথভূতো রামঃ তাণ্ডবানি কুর্ব্বন্ সন্ অম্বিষ্ণুৎ। উত্তরলিতো হারো যত্র এবম্ভূতমঙ্গহারম্ অঙ্গবিক্ষেপং বিস্তীর্য্য। প্রামৃজৎ ইত্যুপলক্ষণম্। রমণসময়ে ব্যত্যস্তানাং কেশভূষাবস্ত্রাদীনামপি সংস্কারঃ প্রেম্ণা কৃত ইতি জ্ঞেয়ম্॥৩৩-৩৪॥

বিলে ইতি রুক্মিণীহরণ-প্রসঙ্গে জরাসন্ধাদিভিঃ সহ যুদ্ধসময়ে মধুপানেন মত্তস্য বলদেবস্য বাক্যম্। হে নৃপ-

---

যে শ্রীকৃষ্ণ তাঁহাকে অতিপ্রযত্নে শয্যা হইতে অবতারিত করিয়া দিলেন, তাঁহারই হস্তাবলম্বনে রাধা জ্যোৎস্না-ধবলিত গৃহ-কুট্টিমে গমন করিলেন।

৩১-৩৪। **শ্রম**—পথ, নৃত্য ও রমণাদি জনিত খেদকে 'শ্রম' বলে। ইহাতে নিদ্রা, স্বেদ, অঙ্গসংমর্দ, জৃম্ভা ও দীর্ঘশ্বাসাদি প্রকাশ পায়। ( ৩২ ) **পথজ**—অপরাধী পুত্রের পশ্চাৎ পশ্চাৎ প্রাঙ্গণমধ্যে গমনকারিণী ব্রজেশ্বরীর কেশবন্ধন পরিস্খলিত এবং অঙ্গপ্রত্যঙ্গ ঘর্মজলব্যাপ্ত হইল। ( ৩৩ ) **নৃত্যজ**—শ্রীকৃষ্ণের উৎসবোপলক্ষে সঙ্গীতাদি-মুখর-সুহৃদ্গণে-পরিবৃত বলরাম যমুনাতটে অঙ্গভঙ্গিসহকৃত তাণ্ডবনৃত্য আরম্ভ করিলে তাঁহার হার-সমূহ আন্দোলিত এবং অঙ্গ হইতে ঘর্ম প্রসৃত হইতেছিল। ( ৩৪ ) **রতিজ**—গোপীগণ রতিবিহারে শ্রান্ত হইলে সেই করুণ কৃষ্ণ স্বীয় মঙ্গলময় হস্তে তাঁহাদের বদনমণ্ডল প্রেমভরে মার্জনা করিলেন।

৩৫-৪০। **মদ**—বিবেকহর উল্লাসকেই 'মদ' বলে। উহা দ্বিবিধ—মধুপানজনিত এবং কন্দর্পবিকার-

